৩৪২। „ সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় এম্, এ, শ্রীযুক্ত নরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, কণ্ট্রাক্টারের বাসা, কাহালগাঁ, ই, আই, আর।

৩৪৩। ডাঃ শ্রীযুক্ত সুরেন্দ্রনাথ সেন, এল্, এম্, এস্, "দি মল", কাণপুর।

৩৪৪। শ্রীযুক্ত সুরেন্দ্রনাথ সেন, বি এল্, উকীল, রঙ্গপুর।

৩৪৫। „ সুরেন্দ্রনারায়ণ রায়, দিনাজপুর রাজবাটী, দিনাজপুর।

৩৪৬। „ সুরেশচন্দ্র সেন, এম্, এ, ডেপুটী ম্যাজিষ্ট্রেট, দিনাজপুর।

৩৪৭। „ সুরেন্দ্রপ্রসাদ লাহিড়ী চৌধুরী, জমিদার কৃষ্ণপুর, পোঃ গৌরীপুর, ময়মনসিংহ।

৩৪৮। " সুরেশচন্দ্র সরকার, রঙ্গপুর।

৩৪৯। " সোমেশচন্দ্র সিংহ, চম্পানগর, ভাগলপুর।

৩৫০। " হরকুমার সরকার, জমিদার, ঘোড়ামারা, রাজসাহী।

৩৫১। " হরগোপাল দাস কুণ্ডু, মারওয়ারীপটী, মাহিগঞ্জ, রঙ্গপুর।

৩৫২। " হরগোবিন্দ লস্কর চৌধুরী, জামালপুর শেরপুর টাউন।

৩৫৩। " হরিদাস দাস, এম্ আর এ, এস্ রঘুনাথগঞ্জ, মুরশিদাবাদ।

৩৫৪। " হরিদাস রায় চৌধুরী, বারুইপুর, ২৪ পরগণা।

৩৫৫। " হরিনারায়ণ মিশ্র, কান্দী, মুরশিদাবাদ।

৩৫৬। " হরিপদ পাঁড়ে, এম্ এ, কুচবিহার কলেজর অধ্যাপক, কুচবিহার।

৩৫৭। „ হরিমোহন সিংহ, বি এ, দিনাজপুর রাজবাড়ী, দিনাজপুর।

৩৫৮। " হরেন্দ্রচন্দ্র লাহিড়ী, নীলফামারী, রঙ্গপুর।

৩৫৯। " হরেন্দ্রনারায়ণ রায় মহাশয়, জমীদার, লক্ষ্মণনাথ পোঃ, বালেশ্বর।

৩৬০। " হরেন্দ্রলাল রায়, বি, এল্, উকিল, ভাগলপুর।

৩৬১। " হৃষীকেশ রায় চট্টোপাধ্যায় এড্‌বাড করোনেশন ইন্‌ষ্টিটিউশনের ২য় শিক্ষক জিয়াগঞ্জ, মুরশিদাবাদ।

৩৬২। " হৃষীকেশ লাহিড়ী, রঙ্গপুর।

৩৬৩। " হৃষীকেশ সেন, কোর্টসব-ইন্সপেক্টর, ভাগলপুর।

৩৬৪। " হেমচন্দ্র সেন, শ্রীযুক্ত সতীশচন্দ্র দাস গুপ্ত মহাশয়ের বাসা, সেনপাড়া, রঙ্গপুর।

৩৬৫। " হেমাঙ্গচন্দ্র বসু, বি, এল্, ভূতপূর্ব্ব সব্‌জজ, কোরাণীটোলা, মেদিনীপুর।

৩৬৬। কুমার „ হেমেন্দ্রকুমার রায়, দয়ারামপুর নাটোর, রাজশাহী।

৩৬৭। " হেমেন্দ্রকিশোর আচার্য্য চৌধুরী, 'দেবনিবাস' ময়মনসিংহ।

৩৬৮। " হেমেন্দ্রলাল কাস্তগির, এম, এ, ডেপুটী ম্যাজিষ্ট্রেট, চম্পারণ।

৩৬৯। মুন্সী " হেলাল উদ্দীন খান, পোঃ পূর্ণনগর, রঙ্গপুর।

## ছাত্র সভ্যের নাম।

১। শ্রীযুক্ত প্রভাসচন্দ্র দে ( সম্পাদক ) ১৫।১ গোবিন্দ সরকারের লেন।
২। " নির্ম্মলচন্দ্র ঘোষ, সেওড়াফুলি, হুগলী।
৩। " করুণাময় রায়, বি এ, দেরপুর, সাঁইথিয়া, বীরভূম।
৪। কবিরাজ " রাখালদাস কাব্যতীর্থ, ৪২ গুরুপ্রসাদ চৌধুরীর লেন কলিকাতা।
৫। শ্রীযুক্ত কুলদাপ্রসাদ মল্লিক, সিউড়ী।
৬। " ফকিরচন্দ্রপাল ৭৮।১ নিমতলাঘাটষ্ট্রীট।
৭। " অবিনাশচন্দ্র সেন, ৪র্থ বার্ষিক শ্রেণী, ডফ কলেজ, কলিকাতা।
৮। " পঙ্কজনাথ গুপ্ত, ৫ বৃন্দাবন ঘোষের লেন, কলিকাতা।
৯। " রাজবল্লভ মুখোপাধ্যায়, ৪র্থ বার্ষিক শ্রেণী, বঙ্গবাসী কলেজ, কলিকাতা।
১০। " মন্মথনাথ সুর, ১৬ শোভাবাজারষ্ট্রীট, কলিকাতা।
১১। " জিতেন্দ্রগতি মুস্তফী, ৩।১।১ কৃষ্ণরাম বসুর লেন, কলিকাতা।
১২। " হৃষীকেশ মিত্র, 'স্মৃতিগেহ', মধুপুর।
১৩। " হেমচন্দ্র সেন গুপ্ত, এম্ এ, ২৭।২ মীর্জ্জাপুর ষ্ট্রীট, কলিকাতা।
১৪। " নগেন্দ্রনাথ দাস গুপ্ত, ৫৮।১১ ইডেন হিন্দু হোষ্টেল কলিকাতা।
১৫। " হারাণচন্দ্র দত্ত, ২৩ হাজরা রোড, কলিকাতা।
১৬। " সিদ্ধেশ্বর হালদার, ৫ জরিফস্ লেন, কলিকাতা।
১৭। " প্রফুল্লকুমার সরকার বি, এ ৯১ কেদার বসুর লেন, ভবানীপুর, কলিকাতা।
১৮। " সুরেন্দ্রনাথ রায়, সাড়ে চারি আনির কাছারী, ময়মনসিংহ।
১৯। " আশুতোষ রায়, পাকুড়িয়া, নন্দনপুর, পাবনা।
২০। " শরচ্চন্দ্র দে, জামুবাজার, বনকাটী, বর্দ্ধমান।
২১। " নিতাইহরি দে, খাঁটুরা, ২৪ পরগণা।
২২। " লালবিহারী দাস ঘোষ, ১৬ শ্যামবাজার ষ্ট্রীট, কলিকাতা।
২৩। " যদুনাথ রায়, দক্ষিণগ্রাম, বীরভূম।
২৪। " রাধাবল্লভ পাল, পশ্চিমদি, ঢাকা।
২৫। " বিভূতিভূষণ ঘোষ, পাঁচথুপী, মুর্শিদাবাদ।
২৬। " ভূপেন্দ্রনাথ বসু, ৭১ পাথুরেঘাটা ষ্ট্রীট, কলিকাতা।
২৭। " সুশীলচন্দ্র মুখোপাধ্যায়, ১৫প্রাণকৃষ্ণ মুখোপাধ্যায়ের লেন, টালা কলিকাতা।
২৮। " দেবেন্দ্রমোহন লাহিড়ী, ১০ কাশী ঘোষের লেন।
২৯। " শচীন্দ্রলাল ভাদুড়ী, কোড়কদি, ফরিদপুর।
৩০। " সীতেশচন্দ্র সেন, বি, এ, কালিয়া।

৩১। " তারাপ্রসন্ন বাকৃচী, মেড়ুতলা, বর্দ্ধমান।
৩২। " ইন্দুভূষণ নাথ, আড়বালিয়া, ২৪ পরগণা।
৩৩। " অক্ষয়কুমার ভট্টাচার্য্য, কোড়কদি, ফরিদপুর।
৩৪। " প্রবোধচন্দ্র মুখোপাধ্যায়, সুখচর, ২৪ পরগণা।
৩৫। " বিনোদেশ্বর দাস গুপ্ত, ৮৮ আমহার্ষ্ট ষ্ট্রীট, কলিকাতা।
৩৬। " নিকুঞ্জবিহারী পাল, শালিমপুর, দৌলতপুর, শ্রীযুক্ত ইমানালি পণ্ডিতের বা
৩৭। " গোপেন্দ্রকৃষ্ণ চৌধুরী, দক্ষিণভূষী, পটীয়া, চট্টগ্রাম।
৩৮। " সুরেন্দ্রনাথ মুখোপাধ্যায়, সাটুই, শক্তিপুর, মুরশিদাবাদ।
৩৯। " উমেশচন্দ্র নাগ, ১২৫ রাজার দেউরী, ঢাকা।
৪০। " বিরজাকান্ত ঘোষ, নবিগঞ্জ, শ্রীহট্ট।
৪১। " পরেশনাথ চন্দ্র, রাজোইস্, সোনকা, মাণিকগঞ্জ, ঢাকা।
৪২। " শ্যামাচরণ আচার্য্য, ৭১। ১ কর্ণওয়ালিস্ ষ্ট্রীট, কলিকাতা।
৪৩। " শচীন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়, ঐ ঐ
৪৪। " সুরেশচন্দ্র ঘোষ, ঐ ঐ
৪৫। " অক্ষয়কুমার বসু, ২৪ মহেন্দ্র বসুর লেন, ঐ
৪৬। " হরিদাস মজুমদার, ১৪৪ আপার সাকুলার রোড, ঐ
৪৭। " রবীন্দ্রকুমার মিত্র, ৫০ গ্রে ষ্ট্রীট, ঐ
৪৮। " ভোলানাথ বন্দ্যোপাধ্যায়, ৮১ বারাণসী ঘোষের ষ্ট্রীট, কলিকাতা।
৪৯। " ধীরেন্দ্রলাল সেন, শ্রীযুক্ত কামিনীকমল সেন উকীলের বাসা, ময়মনসিংহ
৫০। " প্রভাসচন্দ্র ভট্টাচার্য্য, কুচবিহার জেল, কুচবিহার।
৫১। " সত্যচরণ পাল, বি এ ৬৮ গৌরীবেড়ে লেন, কলিকাতা।
৫২। " রোহিণীকুমার সেন গুপ্ত, ৩০ শোভাবাজার ষ্ট্রীট, কলিকাতা।
৫৩। " মাধবচন্দ্র দাস গুপ্ত, ঐ ঐ
৫৪। " প্রফুল্লকুমার বন্দ্যোপাধ্যায়, বি এ, প্রেসিডেন্সী কলেজ, কলিকাতা।
৫৫। " ফনিমোহন সেন, জিয়াগঞ্জ, মরশিদাবাদ।
৫৬। " শিবেন্দ্রনারায়ণ চৌধুরী, ঐ ঐ
৫৭। " শশিকান্ত সেনগুপ্ত, ৫ নরসিংহের লেন, কলিকাতা।
৫৮। " যশোদাকুমার মালাকার, ৫ ভীমঘোষের লেন, কলিকাতা।
৫৯। " রাখালচন্দ্র চৌধুরী, ৬ সিমলা ষ্ট্রীট, কলিকাতা।
৬০। " দেবেন্দ্রনাথ গোস্বামী, ঐ ঐ
৬১। " সুরেন্দ্রনাথ নামহাত্তা, ঐ ঐ
৬২। " বীরেন্দ্রনাথ সেন গুপ্ত, ১৭ ডাফ্ ষ্ট্রীট, ঐ

# বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ

## চতুর্দ্দশ সাংবৎসরিক কার্য্যবিবরণী

বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ চতুর্দ্দশ বৎসর অতিক্রম করিল। নানা কারণে এই বৎসর পরিষদের ইতিহাসে স্মরণীয় হইবে। আলোচ্য বর্ষে পরিষদের সভ্যসংখ্যা আট শতের অধিক হইয়াছে, পরিষদের বার্ষিক আয় প্রায় পাঁচ হাজার টাকার নিকট দাঁড়াইয়াছে; পরিষদের পত্রিকা বিষয়গৌরবে ও চিত্রাদি সহযোগে সুধীগণের অধিক শ্রদ্ধাস্পদ হইয়াছে। বাঙ্গালা ভাষার প্রাচীনতম গ্রন্থ প্রচারদ্বারা পরিষৎ বাঙ্গালা সাহিত্যের ইতিহাসে নূতন পরিচ্ছেদ যোগ করিয়াছেন। মুরশিদাবাদে বঙ্গীয়-সাহিত্য সম্মিলনের অধিবেশনে পরিষদের বহুদিনের আকাঙ্ক্ষা বহুবিঘ্ন অতিক্রম করিয়া এ বৎসর পূর্ণ হইয়াছে। আর সকলের উপর, পরিষৎ এবার আপনার অধিষ্ঠানের উপযোগী সুন্দর ভবন নির্ম্মাণে সমর্থ হইয়াছেন।

সভ্য-সংখ্যা। বৎসরারম্ভে পরিষদের সভ্য সংখ্যা ৭৮৪ জন ছিল, যথা—

আজীবন সভ্য ——— ১

বিশিষ্ট সভ্য ——— ১০

বিশেষ সভ্য ——— ৫

সাধারণ সভ্য ——— ৬৯৯

{ কলিকাতা ——— ৩৮৯
{ মফস্বল ——— * ৩১০

———

৬৯৯

বহুকাল চাঁদা অনাদায় সত্ত্বেও যাঁহাদের নাম সভ্য-তালিকায় প্রকাশিত হইতেছে, এরূপ সভ্য

কলিকাতা ——— ২৪

মফস্বল ——— ৪৫

———

৬৯

———

সভ্য সমষ্টি ৭৮৪

আলোচ্যবর্ষে আজীবন ও বিশিষ্ট-সভ্যের সংখ্যায় কোন পরিবর্ত্তন হয় নাই। শ্রীযুক্ত বাণীনাথ নন্দী মহাশয় ১৩শ বার্ষিক অধিবেশনে কার্য্য-নির্ব্বাহক সমিতির প্রস্তাবে বিশেষ

* গত বর্ষের পত্রিকায় ভ্রমক্রমে ৩১০ স্থলে ৩০৯ জনের নাম প্রকাশ হইয়াছিল।

সভ্য নিযুক্ত হওয়ায় বিশেষ সভ্যের সংখ্যা একজন বাড়িয়াছে। কলিকাতাবাসী সাধারণ সভ্যের মধ্যে ৯ জনের মৃত্যু হইয়াছে, পদত্যাগ বা চাঁদা অনাদায় হেতু ১৫ জনের নাম উঠিয়াছে, ৯ জনের নাম বাসস্থান পরিবর্ত্তনে কলিকাতার তালিকা হইতে মফস্বলের তালিকায় গিয়াছে। ৫৭ জন সভ্য নূতন নির্ব্বাচিত হইয়াছেন ও ৮ জনের নাম স্থান পরিবর্ত্তন হেতু মফস্বলের তালিকা হইতে কলিকাতার তালিকায় আসিয়াছে। বর্ষারম্ভে কলিকাতাবাসী সভ্যের সংখ্যা ৩৮৯ ছিল, এই সকল কারণে বর্ষশেষে সংখ্যা ৪২১ জন দাঁড়াইয়াছে। ঐরূপ মফস্বলের সভ্যগণের মধ্যে ৫ জনের মৃত্যু হইয়াছে, ২০ জনের নাম পদত্যাগাদি হেতু তোলা গিয়াছে, ৮ জনের নাম কলিকাতার তালিকায় গিয়াছে। ৮৪ জন সভ্য নূতন নির্ব্বাচিত হইয়াছেন ও ৯ জনের নাম কলিকাতার তালিকা হইতে মফস্বলের তালিকায় আসিয়াছে এবং ১জন নূতন সভ্যের মৃত্যু হইয়াছে। বর্ষারম্ভে সভ্যসংখ্যা ৩১০ ছিল, বর্ষশেষে ঐ সকল কারণে ৩৬৯ দাঁড়াইয়াছে।

যাঁহারা পূর্ব্বে কোন সময়ে পরিষদের সভ্য ছিলেন, অথচ বহুদিন পুনঃ পুনঃ প্রার্থনা সত্ত্বেও চাঁদা দেন নাই, এরূপ অনেকগুলি সভ্যের নাম পরিষদের বার্ষিক বিবরণীতে সভ্যতালিকা মধ্যে বৎসর বৎসর প্রকাশিত হইয়া আসিতেছিল। প্রকৃতপক্ষে পরিষদের সহিত ইঁহাদের কোনরূপ সম্পর্ক ছিল না, ইঁহারা চাঁদাও দিতেন না, পরিষদের প্রকাশিত পত্রিকাদিও পাইতেন না। গত বর্ষের সাহিত্য-পরিষৎ পঞ্জিকা মধ্যে কলিকাতার তালিকার শেষভাগে এইরূপ ২৪টি নাম ও মফস্বলের তালিকার শেষভাগে ৪৫টি নাম ছিল। আলোচ্যবর্ষে কার্য্য-নির্ব্বাহক সমিতি এইরূপ নাম রাখিয়া সভ্যতালিকা স্ফীত করা অনুচিত বোধে সেই নামগুলি অর্থাৎ মোটের উপর ৬৯টি নাম তুলিয়া দিয়াছেন। সুখের বিষয় যে এতগুলি নাম তুলিয়া দেওয়া সত্ত্বেও পরিষদের সভ্যসংখ্যা সমষ্টিতে হ্রাস পায় নাই। আলোচ্যবর্ষের শেষে সভ্য সংখ্যা এইরূপ দাঁড়াইয়াছে :—

আজীবন সভ্য———১
বিশিষ্ট সভ্য————১০
বিশেষ সভ্য————৬
সাধারণ সভ্য ———৭৯০
{ কলিকাতা—৪২১
{ মফস্বল—— ৩৬৯
———
৭৯০
———
সভ্য সমষ্টি ৮০৭

ফলে নিঃসম্পর্ক ব্যক্তির নাম সমেত সাধারণ সভ্যের সংখ্যা কলিকাতা ও মফস্বলে একযোগে বর্ষারম্ভে ৭৬৮ ছিল ; ৬৯ জন নিঃসম্পর্ক ব্যক্তির নাম তুলিয়া দিয়াও বর্ষশেষে

সাধারণ সভ্যের সংখ্যা ৭১০ জন হইয়াছে। বলা বাহুল্য, সভ্য সংখ্যার এই বৃদ্ধি পরিষদের পক্ষে অতীব আনন্দের বিষয়।

এতদ্ব্যতীত বর্ষারম্ভে পরিষদের ছাত্রসভ্যের সংখ্যা ৪১ ছিল, বর্ষশেষে ৬২ হইয়াছে। দুঃখের বিষয় ছাত্র সভ্যদের মধ্যে অনেকেই নামে মাত্র সভ্য আছেন; যাঁহারা পরিষদের উদ্দেশ্য সাধনে কিছুমাত্র সাহায্য করেন না, তাঁহাদের নাম রাখা হইবে কিনা আগামী বর্ষে তাহা বিবেচ্য।

মৃত সভ্যগণ—আলোচ্যবর্ষে নিম্নোক্ত সভ্যগণের মৃত্যু হইয়াছে, যথা:—

কলিকাতা— ১ ৺অনুকূলচন্দ্র শেঠ, ২ ৺অমরকৃষ্ণ মিত্র, ৩ ৺আশুতোষ ভট্টাচার্য্য এম্ এ, ৪ ৺নগেন্দ্রকৃষ্ণ মল্লিক, ৫ ৺নৃত্যগোপাল বিশ্বাস, ৬ ৺রায় পশুপতিনাথ বসু, ৭ ৺প্রসন্নচন্দ্র রায় এম্ এ, বি এল, ৮ ৺মন্মথনাথ সেন ও ৯ ৺কুমার সতীশচন্দ্র সিংহ।

মফস্বল—১ ৺কৃষ্ণধন মুখোপাধ্যায় এম্ এ, বি এল, ২ ৺নগেন্দ্রনারায়ণ আচার্য্য চৌধুরী বি এ, ৩ ৺মহম্মদ মেহেরুল্লা, ৪ ৺রাজকৃষ্ণ রায় চৌধুরী, ৫ ৺ললিতমোহন বন্দ্যোপাধ্যায় ও ৬ ৺ মহেশচন্দ্র সরকার।

৺রায় পশুপতিনাথ বসু বাহাদুর। সর্ব্ববিধ সৎকর্ম্মে পশুপতি বাবুর অনুরাগ ছিল। আন্তরিক অনুরাগ ও উৎসাহের সহিত তিনি যাবতীয় দেশহিতকর কর্ম্মে যোগ দিতেন। সাহিত্য, সমাজসংস্কার প্রভৃতি সকল আলোচনাতেই তিনি অগ্রসর হইতেন ও তাঁহার উৎসাহে অপরকে উৎসাহিত করিতেন। সাহিত্য-পরিষদের প্রতি তাঁহার অত্যন্ত স্নেহ ছিল। তাঁহার অকাল মৃত্যুতে বঙ্গীয়-সাহিত্য পরিষৎ একজন বন্ধু হারাইয়াছেন।

৺কুমার সতীশচন্দ্র সিংহ বাহাদুর কান্দির বিখ্যাত রাজবংশের উজ্জ্বল প্রদীপ ছিলেন। চিত্তের ঔদার্য্য ও উন্নত অন্তঃকরণ তাঁহার স্বাভাবিক অলঙ্কার ছিল। ভারত সঙ্গীত-সমাজের প্রতিষ্ঠায় ও উন্নতিকল্পে তিনি প্রচুর পরিশ্রম করিয়াছিলেন। তিনি 'কৃষ্ণকান্তের উইল' গ্রন্থের নাটকাকার দিয়া গিয়াছিলেন, তাঁহার মৃত্যুর পর সেই নাটক সঙ্গীত-সমাজ কর্ত্তৃক অভিনীত হইয়াছে।

৺কৃষ্ণধন মুখোপাধ্যায় বাঙ্গালা সাহিত্যের প্রতিষ্ঠাবান লেখক ছিলেন। বহুদিন হইতে তিনি থিওসফিতে অনুরক্ত ছিলেন ও থিওসফি সভার অন্যতম প্রধান সভ্য ছিলেন। তাঁহার অধ্যাত্মতত্ত্বঘটিত বহু প্রবন্ধ বহু পত্রিকায় প্রকাশিত হইয়াছে। সাহিত্য-পরিষদের প্রতি তাঁহার অনুরাগের নানা নিদর্শন পাওয়া গিয়াছে।

৺নগেন্দ্রনারায়ণ আচার্য্য চৌধুরী ময়মনসিংহ মুক্তাগাছার বিখ্যাত জমিদার বংশের অন্যতম উজ্জ্বল রত্ন ছিলেন। চরিত্রগুণে ও দানশীলতায় তিনি অল্প বয়সেই সমাজ মধ্যে প্রতিষ্ঠা লাভ করিয়াছিলেন। সাহিত্য-পরিষদের গৃহনির্ম্মাণ তহবিলে দান দ্বারা

পরিষদের প্রতি অনুরাগের পরিচয় দিয়াছিলেন। তাঁহার অকাল মৃত্যু পরিষদের শোকের কারণ হইয়াছে।

৺অনুকূলচন্দ্র শেঠ—ইনি কলিকাতার আদিম অধিবাসী সপ্তগ্রাম হইতে আগত শেঠ বসাকগণের বংশধর। ইনি আবাল্য সাহিত্যপ্রিয় ও সাহিত্যানুরাগী ছিলেন, প্রাচীন তত্ত্বানুসন্ধানে ইঁহার অনুরাগ ছিল। ইঁহার পাঠস্পৃহা অতিমাত্র প্রবল ছিল, অধিকাংশ সময়ই ইনি মেটকাফ্ হলে, পরে ইম্পিরিয়াল লাইব্রেরিতে কাটাইতেন। অল্প বয়সেই ইঁহার মৃত্যু হইয়াছে মৃত্যুর বৎসরাধিক পূর্ব্বে হঠাৎ বৎসরখানেক ইঁহার বাক্‌রোধ হইয়া যায়; সে সময়েও ইঁহার পাঠস্পৃহা কমে নাই। সাহিত্য-পরিষদের প্রতি ইঁহার প্রগাঢ় শ্রদ্ধা ছিল, ইঁহার মৃত্যুতে পরিষদের একজন হিতৈষী সভ্যের অভাব হইয়াছে।

৺অমরকৃষ্ণ মিত্র—পরিষৎ এখন যে বাটীতে আছে, এবাটী অমর বাবুর একটী আয়-জনক সম্পত্তি। পরিষদের প্রতি অমর বাবুর শ্রদ্ধা এবং স্নেহ থাকায় অতি অল্প ভাড়ায় এ বাটীতে তিনি পরিষদ্‌কে আশ্রয় দিয়াছিলেন শোভাবাজার রাজবাটী হইতে উঠিয়া আসিয়া পরিষৎ ইঁহারই আশ্রয় গ্রহণ করিয়াছিল। ইঁহার আশ্রয়ে থাকিয়া পরিষৎ আজ নিজের আশ্রয় লাভে কৃতকার্য্য হইয়াছেন। এতদ্ব্যতীত তিনি পরিষদের একজন প্রাচীন হিতৈষী সভ্য ছিলেন। তাঁহার অভাবে পরিষৎ দুঃখিত হইয়াছেন।

৺আশুতোষ ভট্টাচার্য্য এম, এ,—আশু বাবু পঠদ্দশা হইতে সাহিত্য চর্চ্চায় নিযুক্ত ছিলেন। শেষে ডেপুটী ম্যাজিষ্ট্রেট হইয়া রাজকার্য্যের গুরুভারের মধ্যেও তাঁহার সাহিত্যসেবা বন্ধ ছিল না। তিনি সুকবি ও সুলেখক ছিলেন। ৺রাজকৃষ্ণ রায়ের বীণা নামক মাসিক পত্রিকায়, 'নবজীবনে' 'প্রচারে' 'সাহিত্যে', 'অনুসন্ধানে' তাঁহার লিখিত উৎকৃষ্ট অনেকগুলি কবিতা প্রকাশিত হইয়াছিল। তিনি একজন স্বাধীনচেতা রাজ কর্ম্মচারী ছিলেন। যাঁহাদিগের সহিত তিনি পরিচিত ছিলেন, তাঁহারা সকলেই তাঁহার সরল শান্ত স্বভাবে মুগ্ধ ছিলেন। তিনি পরিষদের অল্পদিনের সভ্য হইলেও চিরদিন ইহার প্রতি শ্রদ্ধান্বিত এবং ইহার উন্নতি কামনা করিতেন।

৺নগেন্দ্রকৃষ্ণ মল্লিক—ইনি শ্যামপুকুরের সুবিখ্যাত শিবশঙ্কর মল্লিক মহাশয়ের বংশধর এবং নিজে একজন কৃতবিদ্য ও হাই-কোর্টের পদস্থ কর্ম্মচারী ছিলেন, অনেক সৎকর্ম্মে ইঁহার যোগ ছিল এবং সাহিত্য-পরিষদের প্রতি ইঁহার শ্রদ্ধা ও স্নেহ ছিল।

৺নৃত্যগোপাল বিশ্বাস—ইনি একজন সাহিত্যানুরাগী পরিষদের হিতৈষী সভ্য ছিলেন।

৺প্রসন্নচন্দ্র রায় এম্ এ, বি এল্,—কলিকাতার বিশ্ববিদ্যালয়ের এম্ এ, পরীক্ষার সৃষ্টি হইলে যাঁহারা প্রথম সেই পরীক্ষা দেন, ইনি তাঁহাদের মধ্যে একজন। প্রসন্ন বাবু একজন বিদ্বান ও বিদ্যানুরাগী ছিলেন; পরিষদের প্রতি ইঁহার বিশেষ শ্রদ্ধা ও স্নেহ ছিল।

৺মন্মথনাথ সেন,—এই যুবক কবির অকাল মৃত্যুতে বঙ্গ-সাহিত্যের ক্ষতি হইয়াছে বলিতে পারা যায়। রবীন্দ্রনাথের প্রবর্ত্তিত পন্থায় যে সকল যুবক কবি গীত রচনায় নিপুণতা অর্জ্জন করিয়াছিলেন, মন্মথনাথ তাঁহাদের মধ্যে অন্যতম। মন্মথনাথ অল্প বয়সেই বিশ্ববিদ্যালয়ের বি, এ, পরীক্ষায় উত্তীর্ণ হন এবং পিতারই ন্যায় সুভাবপূর্ণ কবিতা রচনায় সক্ষম হইয়াছিলেন। ইঁহার পিতা সুপ্রসিদ্ধ ফরাসীভাষাবিৎ সুকবি প্রিয়নাথ সেন। এ যুবকের অকাল মৃত্যুতে সাহিত্য-পরিষৎ বিশেষ দুঃখিত।

৺মহম্মদ মেহেরুল্লা —ইনি একজন প্রসিদ্ধ বক্তা ছিলেন; সরল শুদ্ধ ভাষায় অনর্গল বক্তৃতা করিতে ইঁহার অদ্ভুত ক্ষমতা ছিল। ইনি মুসলমান ধর্ম্ম প্রচারক ছিলেন; দেশের সকল সৎকর্ম্মে জাতিধর্ম্ম নির্ব্বিশেষে ইনি যোগদান করিতেন এবং তত্তৎ কার্য্যের উন্নতির জন্য যথেষ্ট পরিশ্রম করিতেন। মুসলমান শিক্ষা সমিতির উন্নতির জন্য এবং বঙ্গীয় মুসলমানগণের মধ্যে শিক্ষা বিস্তারের জন্য জীবন উৎসর্গ করিয়াছিলেন। দেশে দেশে গ্রামে গ্রামে বক্তৃতা করিয়া ইনি স্বজাতিকে প্রবোধিত করিতেন, পরিষদের প্রতি ইঁহার যথেষ্ট শ্রদ্ধা ও স্নেহ ছিল।

৺রাজকৃষ্ণ রায় চৌধুরী এম্, এ,—ইনি একজন সুপ্রসিদ্ধ ডেপুটি ইন্‌স্পেক্টর অফ্ স্কুল ছিলেন। ইঁহার রচিত অনেকগুলি পাঠ্য পুস্তক আছে। ইঁহার প্রণীত 'অর্থ ব্যবহার' গ্রন্থ সাহিত্য সমাজে বিশেষ প্রতিষ্ঠা লাভ করিয়াছিল বাঙ্গালার সামাজিক ইতিহাসে মহেশপুরের রায় চৌধুরীগণ বিশেষরূপে পরিচিত। রাজকৃষ্ণ বাবু এই বংশের জনৈক বংশধর ছিলেন। পরিষৎ তাঁহার বিশেষ আদরের বস্তু ছিল।

৺মহেশচন্দ্র সরকার—রঙ্গপুর নিবাসী একজন নীরব সাহিত্যসেবী ছিলেন। ইনি নিজের জ্ঞান-পিপাসা চরিতার্থ করিবার জন্য যে সকল পুরাতত্ত্বের আলোচনা করিয়া গিয়াছেন, তাহার বিবরণ কখন সাধারণে প্রকাশ করিতেন না। ইঁহার পরলোকগমনে রঙ্গপুর সাহিত্য-পরিষদের বিশেষ ক্ষতি হইয়াছে।

৺ললিতমোহন বন্দ্যোপাধ্যায় পুলিসে কাজ করিলেও বাঙ্গালা সাহিত্যে অনুরক্ত ছিলেন। তাঁহার লিখিত কবিতা গ্রন্থ 'রাধিকা' তিনি পরিষদে উপহার পাঠাইয়াছিলেন ও সেই সঙ্গে পরিষদের প্রতি শ্রদ্ধা দেখাইবার জন্য পরিষদের তহবিলে একশত টাকা দান করিয়াছিলেন।

মৃত সাহিত্যসেবকগণ :—যাঁহারা সাহিত্য-পরিষদের সভ্য না হইয়াও সাহিত্য সেবা দ্বারা প্রতিষ্ঠা লাভ করিয়াছেন, সাহিত্য-পরিষৎ তাঁহাদেরও মৃত্যুতে শোক সন্তপ্ত হইয়াছেন।

৺কালীপ্রসন্ন কাব্যবিশারদ 'হিতবাদীর' সম্পাদকরূপে বঙ্গদেশে সর্ব্বজন-পরিচিত ছিলেন। এক সময়ে তিনি পরিষদের উৎসাহী সভ্য ছিলেন। পরিষৎ যখন শোভা-

বাজার রাজবাড়ী হইতে স্থানান্তরিত হন, সেই সময়ে কাব্যবিশারদের সহিত পরিষদের সম্পর্ক বিচ্ছিন্ন হয়। হিতবাদী পত্রকে তিনি মুমূর্ষু অবস্থা হইতে রক্ষা করেন এবং দেশের মধ্যে উহার শক্তির প্রতিষ্ঠা করেন। তাঁহার প্রকাশিত বিদ্যাপতির পদাবলী প্রভৃতি তাঁহার সাহিত্য পরিচালনের পরিচয়। তাঁহার অকাল মৃত্যুতে তাঁহার স্বদেশ বস্তুতই ক্ষতিগ্রস্ত হইয়াছে।

৺দামোদর মুখোপাধ্যায় একজন প্রবীণ সাহিত্য-সেবক ছিলেন; পরিষদের সভ্য না হইলেও তিনি পরিষদের অধিবেশনে উপস্থিত হইতেন এবং পরিষৎ তাঁহাকে সভাপতিত্বে বরণ করিয়া সম্মানিত হইতেন। তাঁহার লিখিত বহুসংখ্যক উপন্যাস তাঁহাকে সাহিত্য সমাজে প্রতিষ্ঠিত করিয়াছিল। তাঁহার প্রকাশিত গীতা গ্রন্থ তাঁহার নিষ্ঠা, শ্রদ্ধা ও শ্রমশীলতার পরিচয় দিয়া তাঁহার নাম স্মরণীয় রাখিবে।

৺ব্রহ্মবান্ধব উপাধ্যায়ের মূর্ত্তি ও কণ্ঠস্বর সাহিত্য-পরিষদের অপরিচিত ছিল না। 'সন্ধ্যা' পত্রিকার সম্পাদকরূপে তিনি বাঙ্গালা সাহিত্যের সহিত অতি নিকট সম্পর্কে আসিয়াছিলেন; ঐ পত্রিকার রাজনীতির সহিত পরিষদের কোন সম্বন্ধ নাই এবং তিনি যে ভাষা আশ্রয় করিয়া ঐ পত্রিকায় আপনার বক্তব্য প্রকাশ করিতেন, তাহাও দেশ কাল পাত্রোচিত ছিল কিনা, তাহা বিচার্য্য হইতে পারে। কিন্তু খাঁটি বাঙ্গালা ভাষা, যে ভাষায় আমরা সর্ব্বদা কথা কহি, সেই ভাষার পরাক্রম কতদুর, সেই ভাষার শক্তিতে জনসঙ্ঘ কতদূর বিচলিত হইতে পারে, তাহা তিনি যেমন প্রতিপন্ন করিয়া গিয়াছেন, তাহা তৎপূর্ব্বে কেহ পারেন নাই।

৺মহারাজ বাহাদুর সার যতীন্দ্রমোহন ঠাকুর—আধুনিক বাঙ্গালা সাহিত্যের শৈশব সময়ে যাঁহারা সেই শিশু সাহিত্যের বন্ধু ও সহায় ছিলেন, ৺মহারাজ সার যতীন্দ্রমোহন ঠাকুর তন্মধ্যে অগ্রণী ছিলেন বলিলেও অত্যুক্তি হয় না। ধনে মানে পদগৌরবে তিনি সমাজের শীর্ষস্থানীয় ছিলেন, কিন্তু বাঙ্গালা সাহিত্য তাঁহার নিকট যে সমাদর পাইয়াছে তাহা ভুলিবার নহে। মাইকেলের 'তিলোত্তমাসম্ভব কাব্য' ও অমৃতাক্ষর ছন্দের প্রবর্ত্তনার সহিত তাঁহার নাম বিজড়িত আছে। আধুনিক বাঙ্গালা নাটকের ও নাটকাভিনয়ের ইতিহাসেও তাঁহার নাম স্মরণীয় হইবে। তিনি স্বয়ং বাঙ্গালা গ্রন্থ রচনা করিয়াছেন; তাঁহার রচিত অনেক গান বহুকণ্ঠে গীত হইয়া থাকে। বাঙ্গালা গ্রন্থ তিনি শেষ দিন পর্য্যন্ত আদরের সহিত পড়িতেন, এবং বাঙ্গালা সাহিত্যের প্রচুর আদর করিতেন। বঙ্গীয়-সাহিত্য-পরিষদের সভ্য না হইলেও তিনি পরিষদের পরমবন্ধু ছিলেন। পরিষদের গৃহনির্ম্মাণ তহবিলে তাঁহার এক হাজার টাকা দানই তাহার উৎকৃষ্ট প্রমাণ। সাহিত্য পরিষৎ ৩রা ফাল্গুন তারিখে বিশেষ অধিবেশন আহ্বান করিয়া তাঁহার মৃত্যুতে শোক প্রকাশ করিয়াছেন এবং তাঁহার স্মৃতিরক্ষার্থ ব্যবস্থার সঙ্কল্প করিয়া তাঁহার নিকট ঋণ মোচনের জন্য কথঞ্চিৎ চেষ্টা করিয়াছেন।

**কার্য্য-নির্ব্বাহক সমিতি**—আলোচ্য বর্ষে নিম্নলিখিত ব্যক্তিগণ কার্য্য-নির্ব্বাহক সমিতির সভ্য ছিলেন,—

মাননীয় বিচারপতি শ্রীযুক্ত সারদাচরণ মিত্র এম্ এ, বি এল্—সভাপতি।

" " " আশুতোষ মুখোপাধ্যায় সরস্বতী এম্ এ; ডি এল্, এফ. আর, এ এস, সহকারী সভাপতি

শ্রীযুক্ত রবীন্দ্র নাথ ঠাকুর। " "

" রায় যতীন্দ্রনাথ চৌধুরী এম্ এ, বি এল্। " "

শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী এম্ এ—সম্পাদক।

" ব্যোমকেশ মুস্তফী—সহকারী সম্পাদক।

" মন্মথমোহন বসু বি, এ, " "

" হেমচন্দ্র দাস গুপ্ত এম্ এ " "

" নগেন্দ্রনাথ বসু—পত্রিকা-সম্পাদক।

" হীরেন্দ্রনাথ দত্ত বেদান্তরত্ন এম্ এ, বি এল্—ধনরক্ষক।

" বাণীনাথ নন্দী—গ্রন্থ রক্ষক।

" খগেন্দ্রনাথ মিত্র এম্ এ—ছাত্রসভা পরিদর্শক।

নির্ব্বাচিত সভ্য

মহামহোপাধ্যায় শ্রীযুক্ত সতীশচন্দ্র বিদ্যাভূষণ এম্ এ।

" সুরেশচন্দ্র সমাজপতি।

কুমার " শরৎকুমার রায় এম্ এ।

" বিহারীলাল সরকার।

" শৈলেশচন্দ্র মজুমদার।

রায় " বৈকুণ্ঠনাথ বসু বাহাদুর।

" যোগেন্দ্রচন্দ্র বসু বি এ।

" চারুচন্দ্র বসু।

মনোনীত সভ্য

শ্রীযুক্ত ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ এম এ।

" অমূল্যচরণ ঘোষ বিদ্যাভূষণ।

" অমৃতকৃষ্ণ মল্লিক বি, এল

" নরেশচন্দ্র সেন গুপ্ত এম্ এ, বি এল্।

আলোচ্যবর্ষে কার্য্য-নির্ব্বাহক সমিতির ১৬ টি অধিবেশন হইয়াছিল।

**ত্রয়োদশ বার্ষিক অধিবেশন**,—১৩১৪ সালের ২১ শে বৈশাখ শনিবার অপরাহ্নে জেনারেল এসেম্ব্লিস ইন্‌ষ্টিটিউসন হলে পরিষদের ত্রয়োদশ বার্ষিক অধিবেশন হইয়াছিল।

সভাপতির অনুপস্থিতিতে মহামহোপাধ্যায় শ্রীযুক্ত সতীশচন্দ্র বিদ্যাভূষণ মহাশয় সভাপতির আসন গ্রহণ করেন। বার্ষিক সভার নির্দ্দিষ্ট কার্য্য ও পরবর্ত্তী বৎসরের কার্য্য-নির্ব্বাহক সমিতির গঠনের পর শ্রীযুক্ত অমূল্যচরণ ঘোষ বিদ্যাভূষণ মহাশয় "১৩১৩ সালের বাঙ্গালা সাহিত্যের বিবরণ" পাঠ করেন।

সাধারণ অধিবেশন,—গত বর্ষের সাধারণ মাসিক অধিবেশন, যথা—

১। ১লা আষাঢ় রবিবার—

প্রবন্ধ

'বঙ্গের পুরাবৃত্তের উপকরণ'

শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু।

২। ১৯ শে শ্রাবণ রবিবার—

প্রবন্ধ—(১) যশোহরের নুর উল্যা খাঁ ও মির্জ্জানগর—শ্রীযুক্ত অশ্বিনীকুমার সেন।

(২) আয়ুর্ব্বেদে অস্থিগণনা—

শ্রীযুক্ত দুর্গানারায়ণ সেন শাস্ত্রী

৩। ৭ই ভাদ্র রবিবার—

প্রবন্ধ—শঙ্করাচার্য্য ও তৎসম্বন্ধে সমস্ত জ্ঞাতব্য বিবরণ (প্রথমাংশ)

শ্রীযুক্ত অমূল্যচরণ ঘোষ বিদ্যাভূষণ।

৪। ২২ শে ভাদ্র—রবিবার—ঐ—(দ্বিতীয়াংশ)—ঐ

৫। ৫ই আশ্বিন রবিবার—

প্রবন্ধ—(১) ষোড়শ শতাব্দীতে আদি গঙ্গাতীরে বাঙ্গালার সভ্যতা—শ্রীযুক্ত পঞ্চানন বন্দ্যোপাধ্যায় বি এ,

(২) শিবরামের তাম্র শাসন—

শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় বি এ,

৬। ৮ই অগ্রহায়ণ রবিবার, প্রবন্ধ—(১) দশহরার উৎপত্তি, (২) হস্তালিঙ্গন

(৩) রাঢ় দেশের দুই প্রাচীন রাজবংশ

শ্রীযুক্ত শিবচন্দ্র শীল।

(৪) মালয় উপদ্বীপের মৃণ্ময় মুদ্রা ও তক্ষশিলায় তাম্রলিপি

শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় বি এ,

৭। ২০ শে পৌষ রবিবার—

প্রবন্ধ—(১) বাঙ্গালায় বৈদেশিক শব্দ প্রবেশ—

শ্রীযুক্ত দুর্গানারায়ণ সেন শাস্ত্রী

(১) বাঙ্গালা নামরহস্য—শ্রীব্যোমকেশ মুস্তফী

৮। ২৭ শে পৌষ—রবিবার

৺মহারাজ যতীন্দ্রমোহন

ঠাকুরের মৃত্যু উপলক্ষে অধিবেশন স্থগিত হয়।

১৯ শে মাঘ—রবিবার স্থগিত অধিবেশন

প্রবন্ধ—(১) সন্ধি —শ্রীযুক্ত শ্রীনাথ সেন।

(১) সপ্তগ্রাম—শ্রীযুক্ত রাখালদাস বন্দোপাধ্যায়

৯। ৪ঠা ফাল্গুন রবিবার

প্রবন্ধ (১) আয়ুর্ব্বেদে অস্থি-সন্ধি—শ্রীযুক্ত দুর্গানারায়ণ সেন শাস্ত্রী

(২) মোসলমান নামতত্ত্ব—শ্রীপদ্মনাথ ভট্টাচার্য্য বিদ্যাবিনোদ এম্ এ

(৩) বিক্রমপুরে চাঁদ রায় ও কেদার রায়—

শ্রীযুক্ত যোগেন্দ্রনাথ গুপ্ত।

১০। ২রা চৈত্র রবিবার—

প্রবন্ধ (১) বাঙ্গালার আদিগ্রন্থ—শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু

(২) দময়ন্তীর চৌতিশা—শ্রীযুক্ত জীবেন্দ্রকুমার দত্ত

(৩) বেলুচিস্তানের ভূতত্ত্ব—শ্রীযুক্ত হেমচন্দ্র দাস গুপ্ত এম্ এ.

(৪) বিক্রমপুর অঞ্চলের খেলা—শ্রীযুক্ত বিনোদেশ্বর দাস গুপ্ত,

দেখা যাইতেছে যে পঠিত প্রবন্ধের মধ্যে অধিকাংশই ইতিহাস প্রত্নতত্ত্ব ও ভাষাতত্ত্ব ঘটিত।

প্রবন্ধপাঠ ব্যতীত এই সকল অধিবেশনে অন্যান্য কার্য্য হইয়াছিল। দ্বিতীয় অধিবেশনে প্রবন্ধ-পাঠক নর-কঙ্কাল প্রদর্শন করিয়া আয়ুর্ব্বেদোক্ত অস্থিসমূহের নামোল্লেখ করেন, ও আধুনিক অস্থিবিদ্যার সহিত আয়ুর্ব্বেদের কতদূর মিল আছে তাহা দেখান। এই অধিবেশনে পঠিত প্রবন্ধটি পরিভাষা গঠনে সাহায্য করিবে। উহা পত্রিকার ১৪শ ভাগ ২য় সংখ্যায় প্রকাশিত হইয়াছে। তৃতীয় ও চতুর্থ অধিবেশনে প্রবন্ধ পাঠক শঙ্করাচার্য্য সম্বন্ধে যাবতীয় জ্ঞাতব্য সঙ্কলন করিয়া পরিষৎকে উপহার দেন। এই প্রবন্ধ প্রচুর পরিশ্রমের ফল। চতুর্থ অধিবেশনে হাজিপুরে গঙ্গাগর্ভে আবিষ্কৃত এবং পরিষদের অন্যতম সভ্য শ্রীযুক্ত বসন্তরঞ্জন রায় মহাশয় কর্ত্তৃক আনীত একটি গোলা প্রদর্শিত হয়। ঐ গোলার উপর একটি নাম খোদাই আছে। পঞ্চম অধিবেশনে প্রথম প্রবন্ধের পাঠক আদি গঙ্গাতীরে ও সুন্দরবনে আবিষ্কৃত ইলিয়াস্ সাহ, সেকেন্দার সাহ এবং হুসেন সাহ প্রভৃতি সম্রাট্দিগের কতকগুলি রৌপ্য মুদ্রা ও ৫০০ বৎসরের প্রাচীন তাম্র কৌটা এবং তৎকালীন প্রচলিত অলঙ্কার, রৌপ্যমুদ্রা এবং অন্যান্য দ্রব্য প্রদর্শন করেন। অন্য প্রবন্ধের পাঠক কটকে আবিষ্কৃত শিবরাজার তাম্রশাসন দেখাইয়া উহা পাঠ করেন। এই শিবরাজের নাম পূর্ব্বে পাওয়া যায় নাই। ষষ্ঠ অধিবেশনে শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় মালয় উপদ্বীপে প্রাপ্ত বুদ্ধের ও বোধিসত্ত্বের মূর্ত্তির

উল্লেখ করিয়া তক্ষশিলায় প্রাপ্ত একখানি তাম্রফলক প্রদর্শন করেন। ঐ তাম্রফলকে মেথিয়ক্ নামক ব্যক্তি ও তাঁহার পত্নী কর্ত্তৃক স্তূপ প্রতিষ্ঠার উল্লেখ আছে। রুদ্রদাম ও রুদ্রসিংহ নামক প্রাচীন শকরাজার নামাঙ্কিত মুদ্রাও এই অধিবেশনে রাখাল বাবু কর্ত্তৃক প্রদর্শিত হয়। অষ্টম অধিবেশনে মহম্মদ খায়রাম আনাম সাহেব একটি খোদিত লিপির প্রতিলিপি পাঠ করেন।

## বিশেষ অধিবেশন।

১। ২৫ শে জ্যৈষ্ঠ রবিবার

জৈন সম্প্রদায়ের ধর্ম্মগুরু মুনি মহারাজ ধর্ম্মবিজয়ী নিমন্ত্রিত হইয়া সভাপতির আসন গ্রহণ করেন ও শ্রীযুক্ত অমূল্যচরণ ঘোষ বিদ্যাভূষণ "জৈনধর্ম্মের ইতিহাস" সম্বন্ধে প্রবন্ধ পাঠ করেন।

২। ৮ই ভাদ্র রবিবার--

শ্রীযুক্ত অম্বিকাচরণ সেন এম্ এ, বি এল্, আই, সি, এস্, মহাশয় "ঋগ্বেদ ও ঋগ্বেদীয় ধর্ম্ম নামে বৈদিক প্রবন্ধ পাঠ করেন।

৩। ৩রা ফাল্গুন শনিবার, ৺মহারাজ যতীন্দ্রমোহন ঠাকুরের সম্মানার্থ এই বিশেষ অধিবেশন আহূত হয়। মাননীয় সভাপতি মহাশয় স্বয়ং উপস্থিত ছিলেন। শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী "মহারাজ যতীন্দ্রমোহন ও বঙ্গ সাহিত্য" নামক প্রবন্ধ পাঠ করেন। অন্যান্য সভ্যগণ মহারাজের বিবিধ গুণগ্রাম ও কীর্ত্তিকলাপের বর্ণনা করেন। পরিষৎ মহারাজের স্মৃতি রক্ষার্থ ব্যবস্থা করিবেন, এইরূপ সঙ্কল্প করেন।

**পরিষৎ কার্য্যালয়**—কার্য্য-নির্ব্বাহক-সমিতির অনুমতিক্রমে কার্য্যালয়ের একাংশ বহুদিন ধরিয়া সিকদারবাগান বান্ধব লাইব্রেরী কর্ত্তৃক অধিকৃত থাকায় পরিষদের অনেকগুলি অধিবেশন স্থানান্তরে ঘটিয়াছিল। জাতীয় শিক্ষাপরিষদের বহুবাজার ষ্ট্রীটের বাড়ীতে মাসিক অধিবেশনগুলি বসিয়াছিল। এজন্য শিক্ষা পরিষদের কর্ত্তৃপক্ষগণ সাহিত্য-পরিষদের কৃতজ্ঞতাভাজন। কলিকাতা ইউনিভার্সিটি ইন্‌ষ্টিটুট ও জেনারেল এসেম্ব্লিজ বিদ্যালয়ের কর্ত্তৃপক্ষও বিশেষ অধিবেশনের জন্য তাঁহাদের হল ছাড়িয়া দিয়া পরিষৎকে অনুগৃহীত করিয়াছিলেন। বান্ধব লাইব্রেরী ২রা আশ্বিন তারিখ পর্য্যন্ত পরিষদের কার্য্যালয়ে অবস্থিত ছিল।

বৎসরের আরম্ভে শ্রীশশীন্দ্রসেবক নন্দী মাসিক ১৫৲ টাকা বেতনে লেখক নিযুক্ত হন। বৎসর শেষে তাঁহাকে অবসর দেওয়া হইয়াছে।

বৎসরের শেষ ভাগে লাইব্রেরীর তালিকা প্রস্তুত করিবার জন্য একজন অস্থায়ী লেখক মাসিক ১২৲ বেতনে নিযুক্ত হইয়াছেন, তাঁহার কার্য্য এখনও চলিতেছে।

**বিশেষ সভ্যগণের কার্য্য**—১৩১৩ সালের শীতকালে বিশেষ সভ্য শ্রীযুক্ত পঞ্চানন বন্দ্যোপাধ্যায় বি, এ, মহাশয় পরিষদের নিয়োগক্রমে একজন ফটোগ্রাফার সহ

উত্তররাঢ়ের কিয়দংশ ভ্রমণ করিয়া নানাবিধ তথ্য সংগ্রহ করিয়া আনেন। তাঁহার সঙ্কলিত বিবরণ পত্রিকায় প্রকাশিত হইয়াছে। পঞ্চানন বাবু গবেষণাপূর্ণ প্রবন্ধপাঠাদি দ্বারা পরিষৎকে উপকৃত করিয়াছেন। অন্যান্য বিশেষ সভ্যগণ পঞ্চানন বাবুর অনুকরণে পরিষদের সাহায্য করেন, ইহাই প্রার্থনীয়।

ছাত্র সভ্যগণের কার্য্য—কয়েক বৎসর হইতে সাহিত্য-পরিষৎ কতিপয় ছাত্র সভ্য নিযুক্ত করিয়া আসিতেছেন। আলোচ্য বর্ষে শ্রীযুক্ত খগেন্দ্রনাথ মিত্র মহাশয়ের অধ্যক্ষতায় ছাত্র সভ্যেরা প্রকৃতপক্ষে কাজ করিতে প্রবৃত্ত হইয়াছেন। একজন ছাত্র সভ্য পূর্ব্ববঙ্গে প্রচলিত নানাবিধ গ্রাম্য খেলার বিবরণ সংগ্রহ করিয়াছেন এবং সেই বিবরণ পত্রিকায় প্রকাশযোগ্য বিবেচিত হইয়াছে। আশা করা যায় এই দৃষ্টান্ত অপর ছাত্র সভ্যগণকে উৎসাহ দিবে এবং আগামী বৎসর তাঁহারা পরিষৎকে সাহায্য করিতে পারিবেন। এ বৎসর ছাত্র সভ্যদের কৃত কার্য্যের বিবরণ পরিশিষ্টে প্রকাশিত হইল

শাখা সমিতির কার্য্য—শাখা সমিতির মধ্যে শব্দ-সমিতির কার্য্য এ বৎসরেও অধিক অগ্রসর হয় নাই। বৈজ্ঞানিক পরিভাষা সঙ্কলনের কার্য্য বহুকাল হইতে স্থগিত আছে। এ বৎসর পূজার পূর্ব্বে ১ আশ্বিন তারিখে বৈজ্ঞানিক পরিভাষা সঙ্কলন বিষয়ে পরামর্শের জন্য বিবিধ বিজ্ঞান শাস্ত্রে অভিজ্ঞ ব্যক্তিদিগকে আহ্বান করিয়া এই কার্য্যে পুনরায় প্রবৃত্ত হইবার উদ্যোগ করা হয়। ঠিক সেই সময়ে কলিকাতা সহরের উত্তরাঞ্চলে পুলিশের হাঙ্গামা উপস্থিত হওয়ায় সেই অধিবেশনে অধিকাংশ আহূত ব্যক্তি উপস্থিত হইতে পারেন নাই। রায় রামব্রহ্ম সান্যাল বাহাদুর, ডাক্তার রাধাগোবিন্দ কর, রায় যতীন্দ্রনাথ চৌধুরী প্রভৃতি যে কয়জন উপস্থিত হইয়াছিলেন তাঁহারাও কোনরূপ মীমাংসায় উপস্থিত হইতে পারেন নাই। তদবধি এ বিষয়ে আর কোন চেষ্টা হয় নাই।

গ্রন্থ-প্রকাশ-সমিতি—গ্রন্থ-প্রকাশ-সমিতির কোন অধিবেশন আবশ্যক হয় নাই। লালগোলার রাজা শ্রীযুক্ত যোগেন্দ্রনারায়ণ রায়ের অর্থ সাহায্যে শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু কর্তৃক সম্পাদিত শূন্যপুরাণ এই বৎসর প্রকাশিত ও সভ্যগণকে বিনা মূল্যে বিতরিত হইয়াছে। এই গ্রন্থখানি প্রকাশ করিয়া সাহিত্য-পরিষৎ বিশেষ আনন্দলাভ করিয়াছেন। সাহিত্য-পরিষৎ পত্রিকার চতুর্থ বর্ষে মহামহোপাধ্যায় হরপ্রসাদ শাস্ত্রী মহাশয় এই পুস্তকের আবিষ্কার বার্ত্তা প্রচার করেন। পত্রিকার পঞ্চম ভাগে পণ্ডিত বিনোদবিহারী কাব্যতীর্থ ঐ প্রবন্ধের পরিশিষ্ট বাহির করেন। পত্রিকার ত্রয়োদশ ভাগে পণ্ডিত বিনোদবিহারী কাব্যতীর্থ পুস্তকের রচয়িতা রামাই পণ্ডিতের বিবরণ প্রকাশ করেন। এসিয়াটিক্ সোসাইটির একখানি পুঁথি ও নগেন্দ্র বাবুর একখানি পুঁথি অবলম্বন করিয়া এই গ্রন্থ সম্পাদিত হইয়াছে। ধর্ম্মপূজা সম্বন্ধীয় যাবতীয় পুস্তকের মধ্যে এখানি সর্ব্বাপেক্ষা প্রাচীন। এমন কি, আবিষ্কৃত বাঙ্গালা গ্রন্থ সমূহের মধ্যে এই গ্রন্থকেই সর্ব্বাপেক্ষা প্রাচীন মনে করিতে পারা যায়।

কিংবদন্তী অনুসারে রামাই পণ্ডিত বৌদ্ধ রাজা ধর্ম্মপালের সময় বিদ্যমান ছিলেন। এই গ্রন্থ তাঁহার রচিত হইলে ইহাকে প্রায় সহস্র বৎসরের প্রাচীন পুস্তক বলা যাইতে পারে। ইহাতে ধর্ম্মপূজার পদ্ধতি আছে, কিন্তু লাউসেনের কোন প্রসঙ্গ নাই। তৎকালে প্রচলিত বিকৃত বৌদ্ধধর্ম্মের পরিচয় এই গ্রন্থে যেমন পাওয়া যায়, তেমন আর কিছুতে পাওয়া যায় না। বাঙ্গালা ভাষার প্রাচীন রূপ নিরূপণেও এই গ্রন্থ প্রচুর সাহায্য করিবে।

নগেন্দ্র বাবুর সম্পাদনে নরহরি চক্রবর্ত্তীর প্রণীত 'নবদ্বীপ পরিক্রমা' মুদ্রিত হইতেছে। লালগোলার রাজা বাহাদুরের অর্থ সাহায্যে এই গ্রন্থ আগামী বৎসর প্রকাশিত হইবে। ইহার প্রকাশে শ্রীচৈতন্যের সমসাময়িক ঐতিহাসিক ও ভৌগোলিক বহু তথ্য জানা যাইবে।

শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্ত সম্পাদিত বিদ্যাপতির পদাবলী এখনও ছাপা শেষ হয় নাই।

মূল পুঁথির অভাবে মাননীয় বিচারপতি আশুতোষ মুখোপাধ্যায় মহাশয়ের সম্পাদিত কাশীদাসী মহাভারতের সম্পাদন কার্য্য অগ্রসর হইতে পারে নাই।

কবিকঙ্কণের স্বহস্তলিখিত চণ্ডীগ্রন্থ অবলম্বনে ঐ পুস্তকের মুদ্রণ কার্য্য আরম্ভ হইয়াছে। শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেন ইহার সম্পাদকতা করিতেছেন। মূল পুঁথিখানি পরিষদের হস্তগত হইয়াছিল ও পরিষৎ উহা উচিত মূল্যে ক্রয়ের আদেশ দিয়াছিলেন ; কোন কারণ বশতঃ আপাততঃ পুঁথিখানি হস্তান্তরিত হইয়াছে। কুমার শ্রীযুক্ত শরৎকুমার রায় এই গ্রন্থ প্রকাশের ব্যয়ভার গ্রহণ করিয়াছেন।

ঐতরেয় ব্রাহ্মণের অনুবাদাংশের ছাপা শেষ হইয়াছে। ভূমিকা ও নির্ঘণ্টাদি মুদ্রিত হইলেই এই গ্রন্থ আগামী বৎসরে প্রকাশিত হইবে। কুমার শরৎকুমার এই গ্রন্থেরও ব্যয়ভার গ্রহণ করিয়াছেন।

কুমার শরৎ কুমারের অর্থ সাহায্যে পণ্ডিত শ্রীযুক্ত বিধুশেখর শাস্ত্রী কর্ত্তৃক শতপথ ব্রাহ্মণের অনুবাদ কার্য্য অনেকটা অগ্রসর হইয়াছে। শীঘ্রই ছাপা আরম্ভ হইবে। এই বৃহৎ গ্রন্থ প্রকাশে দীর্ঘ সময় আবশ্যক। প্রকাশ হইলে এই গ্রন্থ পরিষদের গৌরব বৃদ্ধি করিবে সন্দেহ নাই।

লালগোলার রাজা বাহাদুরের অর্থ সাহায্যে শ্রীভাষ্যের বঙ্গানুবাদও বহুদূর অগ্রসর হইয়াছে। পণ্ডিত দুর্গাচরণ সাংখ্যতীর্থ ইহার অনুবাদক। এই গ্রন্থেরও ছাপা শীঘ্র আরম্ভ হইবে।

আলোচ্য বর্ষে পত্রিকার অতিরিক্ত সংখ্যা স্বরূপে শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় সঙ্কলিত "শকাধিকার কাল ও কণিষ্ক" নামক পুস্তিকা প্রকাশিত হইয়াছে। এখানি বাঙ্গালা সাহিত্যের ঐতিহাসিক গ্রন্থগুলির মধ্যে উচ্চস্থান পাইবে সন্দেহ নাই। শকরাজগণের মুদ্রা ও তাম্রশাসনাদির হাফ্‌টোন প্রতিকৃতি থাকায় এবং ঐ রাজাদের সম্বন্ধে আজ পর্য্যন্ত আবিষ্কৃত যাবতীয় বৃত্তান্ত সঙ্কলিত হওয়ায় গ্রন্থখানি উপাদেয় হইয়াছে।

অধ্যাপক যোগেশচন্দ্র রায় বাঙ্গালা গ্রাম্যশব্দের তালিকা সংগ্রহ করিয়া বৈজ্ঞানিক প্রণালীমতে কোষগ্রন্থ রচনা করিয়াছেন। পরিষৎ কর্তৃক ঐ গ্রন্থ প্রচারের জন্য সম্পাদকের সহিত তাঁহার কথাবার্ত্তা চলিতেছে। বাঙ্গালা ভাষার সর্ব্বাঙ্গ-সম্পূর্ণ অভিধান সঙ্কলন পরিষদের অন্যতম উদ্দেশ্য। এই গ্রন্থখানি সেই উদ্দেশ্য সাধনে অনুকূল হইবে।

বহুকাল ধরিয়া সপ্তগ্রাম বঙ্গদেশের প্রধান ও প্রসিদ্ধ নগর ছিল। সেই সপ্তগ্রামের পুরাতত্ত্ব সঙ্কলনে এ পর্য্যন্ত কোন চেষ্টাই হয় নাই। শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায়ের যত্নে এ সম্বন্ধে যাহা আবিষ্কৃত হইয়াছে প্রাচীন ভগ্নাবশেষের হাফ্‌টোন চিত্র সহ তাহার বিবরণ আগামী বৎসর প্রকাশের ব্যবস্থা হইতেছে।

পূর্ব্ব পূর্ব্ব বৎসরের ন্যায় এ বৎসরেও পরিষদের পরম বন্ধু শ্রীযুক্ত রাজা যোগেন্দ্রনারায়ণ প্রাচীন গ্রন্থ প্রকাশার্থ ৩০০৲ দান করিয়াছেন।

গৃহনির্ম্মাণ সমিতি ও গৃহনির্ম্মাণ—পরিষদের নিজ গৃহ নির্ম্মাণ পরিষদের পক্ষে এ বৎসর সর্ব্বপ্রধান ঘটনা। ১৩০৬ সালের শেষভাগে পরিষৎ যখন শোভাবাজারের রাজ-বাটী হইতে বাহির হইয়া আসেন, সেই সময়ে ৺রজনীকান্ত গুপ্ত প্রমুখ কতিপয় ব্যক্তি কাশীমবাজারে গিয়া মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্রের নিকট পাঁচ কাঠা ভূমি ভিক্ষা করিয়া আনেন। কিছুদিন পরে ভিক্ষার পরিমাণ আরও কিছু বাড়াইয়া প্রায় সাতকাঠা ভূমি মহারাজ কর্তৃক রেজেষ্টারী দান-পত্রের দ্বারা পরিষদে অর্পিত হয়। ঐ ভূমি এতদিন ধরিয়া পড়িয়া ছিল। নানা কারণে পরিষৎ গৃহনির্ম্মাণ আরম্ভ করিতেই পারেন নাই। মার্টিন কোম্পানি পরিষদের মন্দিরের যে নক্সা প্রস্তুত করিয়াছিলেন তদনুসারে তাঁহারা প্রায় ২৮০০০৲ টাকা এষ্টিমেট দেন। ঐ এষ্টিমেটের ব্যয় পরিষদের পক্ষে দুর্ব্বহ হইয়াছিল। আলোচ্য বর্ষের আরম্ভে পরিষৎ ৩৫০৲ মূল্যে ঐ নক্সার স্বত্ব মার্টিন কোম্পানীর নিকট ক্রয় করিয়া লয়েন এবং নক্সার অনুযায়ী গৃহ নির্ম্মাণার্থ সংবাদপত্রে বিজ্ঞাপন দিয়া টেণ্ডার আহ্বান করেন। কণ্ট্রাক্টার শ্রীযুক্ত করুণাময় গঙ্গোপাধ্যায়-দত্ত টেণ্ডার স্বীকৃত হয়। গাঙ্গুলী মহাশয় ১৮০০০৲ টাকা ব্যয়ে মন্দিরের নিম্নতল ও দ্বিতীয় তলের সম্মুখভাগে লাইব্রেরীর জন্য একটী হল প্রস্তুত করিয়া দিতে সম্মত হন। পরিষদের সম্পাদক এক সময়ে লালগোলার রাজাবাহাদুরের নিকট গৃহনির্ম্মাণার্থ ভিক্ষার্থী হইয়াছিলেন। গত কার্ত্তিক মাসে কাশীমবাজারে সাহিত্য-সম্মিলন উপলক্ষে পরিষদের সম্পাদক সেখানে উপস্থিত ছিলেন। সেইখানে শ্রীযুক্ত রাজা যোগেন্দ্রনারায়ণ রায় বাহাদুর সম্পাদকের প্রার্থনা পূরণের আশা দেন। তাঁহার অভিপ্রায় মতে সম্পাদক দ্বিতলব্যাপী বৃহৎ হলের এষ্টিমেট তৈয়ার করাইয়া তাঁহার নিকট প্রেরণ করেন। দ্বিতল জুড়িয়া হল তৈয়ার করিতে ১০০৫৮৲ এষ্টিমেট হয়। চৈত্র মাসের ২৩শে তারিখের কার্য্য-নির্ব্বাহক সমিতিতে পরিষৎ সম্পাদক রাজা বাহাদুরের পত্র পাঠ করিয়া জানাইলেন যে ঐ ১০০৫৮৲ টাকা সমুদয় লালগোলার রাজা বাহাদুর একাকী প্রদান করিবেন। কার্য্য-নির্ব্বাহক সমিতি মহানন্দে

রাজা বাহাদুরের এই রাজোচিত দান গ্রহণ করিয়াছেন এবং দ্বিতলের হলের নক্সা প্রস্তুত করিয়া তদনুসারে দ্বিতল গৃহ নির্ম্মাণের জন্য কণ্ট্রাক্টার করুণা বাবুকে আদেশ দিয়াছেন।

পরিষৎ অদ্য আহ্লাদের সহিত সহর ও মফস্বলের যাবতীয় সভ্যগণকে বিজ্ঞাপন করিতেছেন যে, এই দ্বিতল অট্টালিকার নির্ম্মাণকার্য্য প্রায় সমাপ্ত হইয়াছে। খুব সম্ভব, নূতন বর্ষের আষাঢ় মাসে পরিষৎ নিজ গৃহে প্রবেশ করিতে সমর্থ হইবেন।

দ্বিতল গৃহ নির্ম্মাণ পরিষদের পক্ষে এতদিন আশার অতীত ছিল। পরম হিতৈষী রাজা বাহাদুরের অসামান্য অনুগ্রহে সেই আশা পূর্ণ হইতে চলিল। কিন্তু এ বিষয়ে পরিষদের সভ্য ও বন্ধুগণের নিকট পরিষৎ এখনও সাহায্য প্রত্যাশা করেন। জলের এবং আলোর ব্যবস্থা এবং গৃহসজ্জা আসবাব প্রভৃতি লইয়া অন্যূন ২৬০০০৲ টাকার কমে নূতন গৃহ সম্পূর্ণ হইবে না। লালগোলার রাজা বাহাদুর এবং অন্যান্য বন্ধুর দান সত্ত্বেও এখনও পাঁচ ছয় হাজার টাকা পরিষদের আবশ্যক হইবে, এবং ঐ টাকার জন্য গৃহে প্রবেশ কালে পরিষৎ কণ্ট্রাক্টরের নিকট ঋণী থাকিবেন। নবমন্দিরে প্রবিষ্ট হইয়া নবোৎসাহে কার্য্য আরম্ভ করিয়া পরিষৎ নূতন জীবন লাভ করেন ইহা দেখিতে যাঁহারা ইচ্ছা করেন, তাঁহারা সত্বর এই ঋণ মোচনের জন্য পরিষদের যথাশক্তি সাহায্য করুন, কার্য্য-নির্ব্বাহক সমিতি সর্ব্বসাধারণের নিকট এই প্রার্থনা করিতেছেন। কলিকাতা সহরের উত্তরাঞ্চলে সর্ব্বসাধারণের মিলনের জন্য অথবা সভা সমিতির জন্য কোন উপযুক্ত স্থান নাই। পরিষদের এই দ্বিতল গৃহ নির্ম্মিত হইলে কলিকাতা নগরের একটি অভাব দূর হইবে। এই নিমিত্ত পরিষৎ সহরবাসিগণেরও সহানুভূতি প্রত্যাশা করিতে পারেন। বসুমতী পত্রিকা পরিষদের অট্টালিকার চিত্র সহিত পরিষদের সংক্ষিপ্ত ইতিহাস প্রকাশ করিয়া সর্ব্বসাধারণকে গৃহনির্ম্মাণে সাহায্য করিতে অনুরোধ করিয়াছেন, এজন্য 'বসুমতী' পরিষদের কৃতজ্ঞতাভাজন।

সাহিত্য-পরিষৎ-পত্রিকা—নগেন্দ্র বাবুর সম্পাদকতায় পরিষৎ-পত্রিকার তিন সংখ্যা এবং একখানি অতিরিক্ত সংখ্যা এ বৎসর বাহির হইয়াছে। চতুর্থ সংখ্যা যন্ত্রস্থ। নানা কারণে তৃতীয় ও চতুর্থ সংখ্যা প্রকাশে বিলম্ব ঘটিয়াছে। সভ্যগণ তজ্জন্য ক্ষমা করিবেন। প্রবন্ধের উপকারিতা বৃদ্ধির জন্য পত্রিকায় বহু পরিমাণে হাফ্‌টোন্ চিত্রের সন্নিবেশের ব্যবস্থা করা হইয়াছে ও ভবিষ্যতে হইবে। পরিষদের সভ্য শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় পত্রিকা সম্পাদককে সাহায্য করিয়া কৃতজ্ঞতার পাত্র হইয়াছেন। আগামী বৎসর হইতে অন্যতম সহকারী সম্পাদককে পত্রিকা ও গ্রন্থাবলী যথাসময়ে প্রকাশের তত্ত্বাবধারণের ভার দেওয়া হইবে, পরিষৎ সম্পাদক এইরূপ ব্যবস্থা করিয়াছেন। এই নূতন ব্যবস্থায় পত্রিকা ও গ্রন্থ প্রকাশে অযথা বিলম্ব ঘটিবে না, এইরূপ আশা করা যায়। পত্রিকায় প্রকাশিত প্রবন্ধাদি ক্রমশই পরিষদের উদ্দেশ্য অনুযায়ী ও গৌরবকর হইতেছে; তজ্জন্য পত্রিকা-সম্পাদক ও প্রবন্ধ লেখকগণ পরিষদের কৃতজ্ঞতাভাজন।

পাঠাগার—পরিষদের পাঠাগারে পূর্ব্বের ন্যায় সংবাদ-পত্র ও সাময়িক পত্রাদি আসিতেছে এবং স্থানীয় অধিবাসীরা প্রত্যহ অপরাহ্নে পাঠাগারে বসিয়া ঐ সকল পত্রিকা অধ্যয়নের সুবিধা ভোগ করিয়া আসিতেছেন। পরিষদের নূতন গৃহে পাঠাগার স্থানীয় লোকের পক্ষে আরও হিতকারী হইবে, সন্দেহ নাই। সিকদারবাগান বান্ধব পুস্তকালয় এ বৎসরের কয়েকমাস পর্য্যন্ত পরিষৎ গৃহে বর্ত্তমান ছিল। তজ্জন্য ঐ লাইব্রেরী সংসৃষ্ট ব্যক্তিগণও পরিষদের পাঠাগারে উপস্থিত হইয়া অধ্যয়নাদির সুবিধা পাইয়াছেন।

পুস্তকালয়—আলোচ্য বর্ষের শেষে পরিষদের পুস্তকালয়ে পুস্তকের সংখ্যা ও পুথির সংখ্যা ৪৩৬ হইয়াছে। বর্ত্তমান কার্য্যালয়ের স্থানাভাব হেতু পুস্তকালয়টি অত্যন্ত বিশৃঙ্খলভাবে রহিয়াছে। বর্ত্তমান অবস্থায় এই অভাব দূর করিবার উপায় নাই। বর্ষশেষে একজন বেতনভোগী লেখক নিযুক্ত করিয়া পুস্তকগুলির নূতন তালিকা সঙ্কলনের কিছু চেষ্টা হইয়াছে। কিন্তু নূতন বাড়ীর বড় হলে স্থান প্রাপ্তি পর্য্যন্ত পুস্তকালয়ের সমুচিত ব্যবস্থা ও সম্পূর্ণ তালিকা সঙ্কলনের সুবিধা হইবে না। এই স্থানাভাব হেতু পূর্ব্ব পূর্ব্ব বৎসরের মত পুথি সংগ্রহে এ বৎসর চেষ্টা ঘটে নাই। তবে অনেকগুলি অতি প্রাচীন মুদ্রিত পুস্তক ক্রীত বা সংগৃহীত হইয়াছে। তন্মধ্যে শ্রীরামপুরের মিশনারীদের যত্নে প্রকাশিত কৃত্তিবাসী রামায়ণ ও কাশীদাসী মহাভারতের প্রথম মুদ্রিত সংস্করণের উল্লেখ করা যাইতে পারে। বঙ্গদেশের বিবিধ বিবরণ জানিবার জন্য গবর্ণমেণ্টের প্রকাশিত ইংরেজি রিপোর্ট প্রভৃতি অনেক সংগৃহীত হইয়াছে। পরিষদের সভ্যগণ এবং তদ্ভিন্ন গ্রন্থলেখকগণ যে সকল পুস্তক পরিষৎকে উপহার দিয়াছেন তাহার তালিকা পরিশিষ্টে প্রকাশিত হইল।

দান প্রাপ্তি—পরিষদের প্রতি সাধারণের শ্রদ্ধা দিন দিন বৃদ্ধি লাভ করিতেছে, দান প্রাপ্তিতেই তাহার বিশেষ পরিচয় পাওয়া যায়। এ বিষয়ে পরিষৎকে যাঁহারা অনুগ্রহ করিয়াছেন, লালগোলার রাজা শ্রীযুক্ত যোগেন্দ্রনারায়ণ রায় তাঁহাদের মধ্যে অগ্রগণ্য। গৃহ-নির্ম্মাণ তহবিলে সাহায্যার্থে তাঁহার অসামান্য অনুগ্রহের উল্লেখ পূর্ব্বেই করা হইয়াছে। বর্ষে বর্ষে তিন শত টাকা প্রদান করিয়া তিনি পরিষৎ কর্ত্তৃক প্রাচীন গ্রন্থাবলী প্রকাশ পরিষদের সাধ্য করিয়াছেন। পরিষদের ব্যয় যেরূপ বাড়িয়া যাইতেছে তাহাতে রাজা বাহাদুরের এই অনুগ্রহ না থাকিলে পরিষদের যাহা প্রধানতম কর্ত্তব্য সেই কর্ত্তব্য সাধনেই ত্রুটি ঘটিত। আর যে সকল বদান্য ব্যক্তি পরিষৎ কর্ত্তৃক বিবিধ সদ্‌গ্রন্থ প্রচারের ব্যয়-ভার বহন করিয়াছেন তাঁহাদের নাম যথাস্থানে উল্লিখিত হইয়াছে। এই সকল অকৃত্রিম বন্ধুগণের নিকট সমুচিত কৃতজ্ঞতা প্রকাশ পরিষদের পক্ষে অসাধ্য। গৃহনির্ম্মাণ তহবিলে যে সকল মহাত্মা সাহায্যে প্রতিশ্রুত হইয়াছিলেন, তাঁহাদের প্রতিশ্রুত অর্থ এ বৎসর অনেক আদায় হইয়াছে। যাঁহাদের এখনও আদায় হয় নাই, আশা করা যায়, আগামী বর্ষে সত্বর প্রতিশ্রুতি পালন করিয়া তাঁহারা পরিষৎকে কৃতজ্ঞতাপাশে আবদ্ধ করিবেন।

পরিষদের প্রতি সর্ব্বসাধারণের অনুরাগ যে ক্রমেই বাড়িতেছে তাহার পরিচয় নানারূপে পাওয়া গিয়াছে। পরিষৎ বৈদিক গ্রন্থ প্রচার করিতেছেন শুনিয়া শ্রীযুক্ত ঋতেন্দ্রনাথ ঠাকুর মহাশয় ঐ কার্য্যের সাহায্যের জন্য পনর টাকা সম্পাদকের নিকট পাঠাইয়াছেন। এবং পণ্ডিত শ্রীযুক্ত শিবনাথ শাস্ত্রী মহাশয় আপন চেষ্টায় ৮০৲ টাকা সংগ্রহ করিয়া মাইকেল মধুসূদন দত্তের কোনরূপ স্মৃতিচিহ্ন স্থাপনের ব্যবস্থার জন্য পরিষদের হস্তে ঐ টাকা অর্পণ করিয়াছেন। পরিষদের নূতন মন্দিরে বাঙ্গালার সাহিত্যসেবিগণের কোন না কোন স্মৃতিচিহ্ন স্থাপিত হয় ইহা সর্ব্বতোভাবে প্রার্থনীয়। কয়েকখানি তৈলচিত্র ইতিমধ্যেই কার্য্যালয়ের প্রাচীর অলঙ্কৃত করিতেছে। ৺হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের স্মৃতিরক্ষণ সমিতি কবিবরের যে পাষাণ মূর্ত্তি গঠন করাইয়াছেন তাহাও পরিষদের নূতন মন্দির শোভিত করিবে এরূপ সম্ভাবনা আছে। মাইকেল মধুসূদনের স্মৃতিচিহ্ন সেই মন্দিরে স্থাপিত হয় ইহা সর্ব্বতোভাবে প্রার্থনীয়।

কলিকাতা বিশ্ববিদ্যালয় তাঁহাদের প্রকাশিত কোন কোন গ্রন্থ পরিষদে দান করিয়া আসিতেছেন এবং বাঙ্গালার এসিয়াটিক্ সোসাইটি তাঁহাদের প্রকাশিত বহুমূল্য পত্রিকাদি পরিষদে নিয়মিতরূপে দান করিতে সম্মত হইয়া পরিষৎকে কৃতজ্ঞতাপাশে বদ্ধ করিয়াছেন বিশ্ববিদ্যালয় ও এসিয়াটিক সোসাইটি উভয় সমাজেরই বর্ত্তমান অধ্যক্ষ সেই মাননীয় বিচারপতি শ্রীযুক্ত আশুতোষ মুখোপাধ্যায় মহাশয় এজন্য পরিষদের কৃতজ্ঞতাভাজন।

আয়-ব্যয় বিবরণ—পরিষদের আয় বৃদ্ধিও পরিষদের প্রতি সাধারণের সহানুভূতি বৃদ্ধির অন্যতম পরিচয়। আলোচ্য বর্ষে পরিষদের সাধারণ তহবিলে সর্ব্বপ্রকারে ৪৮৮৯১০ টাকা আয় ও ৪৮৬৫।৩১০ টাকা ব্যয় হইয়াছে। গত বর্ষ শেষে উদ্বৃত্ত ২৩০৸৴ যোগ করিলে আলোচ্য বর্ষের শেষে সাধারণ তহবিলে ২৪৬॥৶১০ টাকা উদ্বৃত্ত দেখা যায়। সাধারণ তহবিলের এবং অপরাপর বিশেষ তহবিলের আয়-ব্যয় বিবরণ পরিশিষ্টে প্রকাশিত হইল। শ্রীযুক্ত গৌরীশঙ্কর দে ও শ্রীযুক্ত ললিতচন্দ্র মিত্র মহাশয়েরা যত্নপূর্ব্বক পরিষদের আয়-ব্যয় হিসাব দেখিয়া দিয়াছেন, তজ্জন্য তাঁহারা কৃতজ্ঞতার পাত্র।

গত বৎসর কার্য্য বিবরণীর পরিশিষ্টে পরিষদের বর্ষশেষের দেনা পাওনার একটি বিবরণ প্রথম বাহির হইয়াছিল। তাড়াতাড়ি সঙ্কলিত হওয়ায় ঐ বিবরণ সম্পূর্ণ বিশুদ্ধ হয় নাই। এবৎসর কার্য্য বিবরণীর পরিশিষ্টে যে দেনা পাওনার বিবরণ প্রকাশিত হইবে, তাহাতে অশুদ্ধির সম্ভাবনা অল্প। পরিষদের হিসাব রক্ষক কর্ম্মচারী সম্পাদকের আদেশে বিশেষ যত্নে উহা প্রস্তুত করিয়াছেন। এই বিবরণে দেখা যাইবে পরিষদের সভ্যগণের নিকট এখনও অনেক টাকা পাওনা রহিয়াছে। তাঁহারা যদি এই টাকা শোধ করিয়া দেন, তাহা হইলে পরিষৎ অনুগৃহীত হইবেন তাহা বলা বাহুল্য।

আগামী বৎসরের জন্ম কার্য্য-নির্ব্বাহক সমিতি যে আয়-ব্যয়ের বজেট প্রস্তুত করিয়াছেন, তাহা পরিশিষ্টে যথা স্থানে দ্রষ্টব্য।

**শাখা সভা**—গত বৎসরের সাহিত্য-পরিষৎ পঞ্জিকায় রঙ্গপুর, ভাগলপুর এবং রাজসাহী এই তিন জেলায় অবস্থিত শাখা সাহিত্য-পরিষদের সংক্ষিপ্ত কার্য্য-বিবরণ প্রকাশিত হইয়াছিল এবং মৈমনসিংহে প্রতিষ্ঠিত শাখার বিষয় বিজ্ঞাপিত হইয়াছিল। ঐ সকল শাখার এবৎসরের কার্য্য-বিবরণ যথাস্থানে প্রকাশিত হইল। রঙ্গপুরের সাহিত্য-পরিষৎ মূল সভার অনুকরণে একখানি ত্রৈমাসিক পত্রিকা প্রকাশ করিতে প্রবৃত্ত হইয়াছেন। ঐ পত্রিকায় সভ্যগণের সংগৃহীত বিবিধ স্থানীয় তথ্য এবং স্থানীয় সাহিত্যের বিবরণ বাহির হইতেছে। কালক্রমে এই পত্রিকা উত্তর বঙ্গে সমাজ ও সাহিত্যের ইতিবৃত্ত সঙ্কলনে প্রচুর সাহায্য করিবে। রঙ্গপুর শাখা মূল সভাকে আদর্শ ধরিয়া যে পথে অগ্রসর হইয়াছেন অন্য সভাগুলিও সেই পথ অনুসরণ করিয়া কৃতিত্ব লাভ করেন ইহা বাঞ্ছনীয়।

আলোচ্য বর্ষে কাশীমবাজারে যে প্রাদেশিক সাহিত্য-সম্মিলন হইয়াছিল সেই সম্মিলন ভঙ্গের পর মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দীর প্রস্তাবক্রমে এবং শ্রীযুক্ত মণিমোহন সেন ও শ্রীযুক্ত বৈকুণ্ঠনাথ সেন মহাশয়দের সমর্থনে মুরশিদাবাদে বঙ্গীয় সাহিত্য-পরিষদের একটি শাখা সভা স্থাপিত হইয়াছে। নানা কারণে ঐ শাখার কার্য্য এখনও আরব্ধ হয় নাই। কিন্তু মহারাজ মণীন্দ্রচন্দ্র স্বয়ং যাহার উদ্যোগী সেই শাখা সভার স্থায়িত্বে ও সফলতায় সন্দেহের কোন হেতু নাই

**বঙ্গীয় সাহিত্য-সম্মিলন** বঙ্গীয় সাহিত্য সম্মিলনের প্রথম অধিবেশন আলোচ্য বৎসরে একটি স্মরণীয় ঘটনা। কয়েক বর্ষ হইতে সাহিত্য-পরিষৎ এইরূপ সাহিত্য সম্মিলনের কল্পনা করিতেছেন, কিন্তু নানা বিঘ্ন উপস্থিত হওয়ায় কল্পনা কার্য্যে পরিণত হয় নাই ১৩১২ সালের শেষে শ্রীযুক্ত দেবকুমার রায় চৌধুরীর উদ্যোগে বরিশালে সাহিত্য-সম্মিলন আহূত হয়। সাহিত্য-পরিষদের বহু প্রতিনিধি বরিশালে উপস্থিত হইয়াছিলেন, কিন্তু রাজ-নিগ্রহে রাজ-নৈতিক প্রাদেশিক সমিতির অধিবেশন ভঙ্গ হইলে, সাহিত্য সম্মিলনেরও অধিবেশন আপনা হইতে বন্ধ হইয়া যায়। ১৩১৩ সালে বহরমপুরে প্রাদেশিক রাজনৈতিক অধিবেশনের সময় সাহিত্য সম্মিলনের পুনরায় উদ্যোগ হইয়াছিল। মুরশিদাবাদবাসীদের সহযোগে সাহিত্য-পরিষৎ স্বয়ং উদ্যোগভার গ্রহণ করেন এবং মুরশিদাবাদের পক্ষ হইতে শ্রীযুক্ত চন্দ্রশেখর মুখোপাধ্যায় এবং সাহিত্য-পরিষদের পক্ষ হইতে পরিষৎ সম্পাদক শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী এতদুভয়ের স্বাক্ষরযুক্ত পত্র দ্বারা বঙ্গের যাবতীয় সাহিত্যসেবী ও সাহিত্যভক্তগণকে নিমন্ত্রণ করা হয়। মহারাজ মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর এই সম্মিলনের প্রধান উদ্যোগকারী ছিলেন। অকস্মাৎ তাঁহার পুত্র বিয়োগে বহরমপুরের অভ্যর্থনা সমিতি ও বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ একযোগে সাহিত্য-সম্মিলন আপাততঃ স্থগিত রাখা উচিত বিবেচনা করেন। এই দুর্ঘটনার পর সাহিত্য-পরিষৎ পুনরায় সম্মিলনের উদ্যোগে সাহসী হন নাই। গত পূজার ছুটীর

অব্যবহিত পূর্ব্বে মহারাজ মণীন্দ্রচন্দ্র নন্দী মুরশিদাবাদে সাহিত্য-সম্মিলন পুনরাহ্বানের সংকল্প জানাইয়া পরিষৎ সম্পাদককে পত্র লেখেন এবং পরিষৎ-সম্পাদকের সহিত পরামর্শ করিয়া সম্মিলনের উদ্যোগে প্রবৃত্ত হন। শ্যামাপূজার অব্যবহিত পূর্ব্বে ১৭ই এবং ১৮ই কার্ত্তিক দুইদিনে সম্মিলনের অধিবেশন ধার্য্য হয়। পূজার ছুটী আসিয়া পড়ায় সময় অভাবে সাহিত্য-পরিষদের প্রতিনিধি প্রেরণে অবকাশ ঘটে নাই কিন্তু সাহিত্য-পরিষদের বহু সংখ্যক মান্য গণ্য সভ্য নিমন্ত্রিত হইয়া সাহিত্য-সম্মিলনে উপস্থিত হইয়াছিলেন। প্রধানতঃ তাঁহাদেরই পরামর্শে ও যত্নে সম্মিলনের কার্য্য সুনির্ব্বাহিত হইয়াছিল। কাশিমবাজার রাজবাটীতে নিমন্ত্রিত ব্যক্তিগণের বাসস্থান নির্দ্দিষ্ট হয় ও রাজবাটীর সুসজ্জিত প্রশস্ত প্রাঙ্গণে সম্মিলনের অধিবেশন ঘটে। মুরশিদাবাদের অভ্যর্থনা-সমিতির সভাপতি শ্রীযুক্ত মহারাজ মণীন্দ্রচন্দ্র নন্দীর ঐকান্তিক যত্ন ও পরিশ্রমই এই সম্মিলনের সফলতার মূল, তাহা সকলেই স্বীকার করিবেন। মহারাজের নেতৃত্বে মুরশিদাবাদ কর্ত্তৃক অতিথি সৎকারের সমারোহ নিমন্ত্রিত সভ্যগণের মনে চিরদিন জাগরূক থাকিবে। মহারাজ অভ্যর্থনা সমিতির সভাপতিরূপে যে প্রবন্ধ পাঠ করিয়া সভার কার্য্য আরম্ভ করেন, উহাতে বিশেষভাবে বঙ্গীয়-সাহিত্য-পরিষদের গৌরব খ্যাপন হইয়াছিল। সাহিত্য-পরিষৎ যে মহারাজের শ্রদ্ধা ও অনুরাগ আকর্ষণে সমর্থ হইয়াছেন তাহা নিরতিশয় শ্লাঘার বিষয়। শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর মহাশয় বঙ্গীয় সাহিত্য-সম্মিলনের এই প্রথম অধিবেশনে সভাপতির আসন অলঙ্কৃত করিয়াছিলেন, ইহা সর্ব্বতোভাবে সঙ্গতই হইয়াছিল। রবীন্দ্র বাবুই প্রথমে এইরূপ সাহিত্য-সম্মিলনের আবশ্যকতা পরিষদের সম্মুখে উপস্থিত করিয়াছিলেন। তাঁহারই নেতৃত্বে সাহিত্য-সম্মিলন যে সুপথে চালিত হইয়াছে তাহা বলা অনাবশ্যক। সভাপতির অভিভাষণের পর পরিষৎ সম্পাদক শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী সাহিত্য-সম্মিলনের উদ্দেশ্য সম্বন্ধে একটি প্রবন্ধ পাঠ করেন। তৎপরে শ্রীযুক্ত ইন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় প্রমুখ সুধীগণ প্রবন্ধ পাঠ ও বক্তৃতাদির দ্বারা সাহিত্য-সম্মিলনের উদ্দেশ্য আরও স্পষ্ট করিয়া দেন। বাঙ্গালার প্রায় সকল জেলা হইতে সাহিত্যসেবকেরা এই সম্মিলনে উপস্থিত হইয়াছিলেন। আগামী বৎসর রাজসাহীতে সাহিত্য সম্মিলনের অধিবেশন হইবে এইরূপ স্থির হইয়াছে। স্বনাম-প্রসিদ্ধ নাটোরের মহারাজ টেলিগ্রাম দ্বারা রাজসাহীর প্রতিনিধিগণকে আগামী বর্ষে রাজসাহীতে সাহিত্য-সম্মিলন আহ্বানে অনুরোধ পাঠাইয়াছিলেন। আশা করা যায়, আগামী বর্ষে রাজসাহীর অধিবেশন সম্পূর্ণভাবে সফল হইবে।

সর্ব্বাপেক্ষা আনন্দের বিষয় এই যে সাহিত্য-সম্মিলনে যে সকল প্রস্তাব গৃহীত হইয়াছে, তাহার সকল গুলিই বঙ্গীয়-সাহিত্য-পরিষদের উদ্দেশ্যের ও কার্য্যের অনুকূল। সাহিত্য-পরিষৎ যে কার্য্যভার স্বহস্তে গ্রহণ করিয়াছেন ও যে কর্ত্তব্য সমাধানের জন্য বঙ্গের জেলায় জেলায় শাখা-সভা স্থাপন-করিতেছেন, বঙ্গীয়-সাহিত্য-সম্মিলনও সেই সকল

কার্য্যের জন্যই সর্ব্বসাধারণকে আহ্বান করিয়াছেন। সম্মিলনে গৃহীত প্রস্তাবগুলির মধ্যে একটি প্রস্তাব বিশেষ ভাবে উল্লেখ যোগ্য। সম্মিলন বঙ্গদেশের জাতীয় ইতিহাস সঙ্কলনের জন্য ও জাতীয় কীর্ত্তিকলাপ রক্ষার জন্য একটি 'সারস্বত ভবন' স্থাপনের প্রস্তাব করিয়াছেন। ১৩১৩ সালের কলিকাতার শিল্প প্রদর্শনীতে সাহিত্য-পরিষৎ যে ক্ষুদ্র সাহিত্যিক প্রদর্শনী খুলিয়া সাধারণের উৎসাহ আকর্ষণ করিয়াছিলেন, সেই প্রদর্শনী হইতেই এই প্রস্তাবের উৎপত্তি। পরিষৎ-সম্পাদক সাহিত্য-সম্মিলনে তাঁহার প্রবন্ধ মধ্যে এইরূপ সারস্বত মন্দির স্থাপনের আবশ্যকতা প্রদর্শন করেন। প্রসিদ্ধ ঐতিহাসিক শ্রীযুক্ত অক্ষয়কুমার মৈত্রেয় মহাশয় যে অসামান্য বাগ্মিতার পরিচয় দিয়া মর্ম্মস্পর্শী ভাষায় এই সারস্বত ভবন প্রতিষ্ঠার জন্য সম্মিলনকে উৎসাহিত করেন, তাহা উপস্থিত সভ্যগণ বহুদিন স্মরণে রাখিবেন। বঙ্গীয়-সাহিত্য-সম্মিলনের কার্য্যবিবরণী বহরমপুর হইতে যথাসময়ে প্রকাশিত হইবে। মহারাজ মণীন্দ্রচন্দ্রের পঠিত অভ্যর্থনা-প্রবন্ধ ও সম্মিলনে গৃহীত প্রস্তাবগুলির বিবরণ পরিশিষ্ট প্রকাশ করা গেল।

উপসংহার।—উপসংহারে বঙ্গীয় সাহিত্য পরিষদের সভ্য ও হিতাকাঙ্ক্ষী বন্ধুগণের প্রতি কার্য্য-নির্ব্বাহক সমিতি সবিনয় নিবেদন করিতেছেন, যে এই পঞ্চদশ বর্ষমাত্র বয়স্ক সভার ত্রুটী সকল মার্জ্জনা করিয়া তাঁহারা এই সভাকে উৎসাহ ও উপদেশ দ্বারা সাহায্য করুন। সাহিত্য-পরিষৎ অদ্য নবনির্ম্মিত শোভন অট্টালিকায় আপনার বাসগৃহ প্রতিষ্ঠা করিয়া নূতন উদ্যম ও উৎসাহের সহিত কর্ম্মক্ষেত্রে প্রবিষ্ট হইতে চলিয়াছে, তাহা সাহিত্য-পরিষদের পক্ষে শ্লাঘার বিষয়। যাঁহারা সাহিত্য-পরিষদের সম্পর্কে আসিয়াছেন, তাঁহারা স্বীকার করিবেন যে ইহার জীবন নিতান্ত ব্যর্থ হয় নাই। বাঙ্গালা ভাষার ও বাঙ্গালা সাহিত্যের হিতসাধনে ও উন্নতি সাধনে সাহিত্য-পরিষৎ যে সফলতা লাভ করিয়াছেন, তাহা তাঁহার পক্ষে শ্লাঘার বিষয়। সাধারণের সহানুভূতি ও শ্রদ্ধা ও অনুরাগ উত্তরোত্তর বৃদ্ধি পাইতে থাকিলে অচিরে বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ বাঙ্গালী জাতির গৌরবের হেতু হইবে এবং বঙ্গদেশে এই জাতীয় ভাবের উচ্ছ্বাসের সময়ে জাতীয়তার ভিত্তি প্রতিষ্ঠায় সাহায্য করিবে এবং আশা আছে যে বঙ্গীয়-সাহিত্য-পরিষদের নূতন মন্দির জাতীয় শিক্ষা ও জাতীয় দীক্ষা লাভের মন্দিরে কালক্রমে পরিণত হইবে।

বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ কার্য্যালয়
১৩৭।১ কর্ণওয়ালিস্ ষ্ট্রীট, কলিকাতা
২৭শে বৈশাখ, ১৩১৫।

শ্রীরামেন্দ্রসুন্দর ত্রিবেদী,
সম্পাদক

## পরিশিষ্ট।

# বিনিময়ে প্রাপ্ত সাময়িক পত্রের তালিকা।

Daily—১। Amrita Bazar Patrika. ২। Indian Mirror. ৩। The Hindu-Patriot. ৪। সন্ধ্যা।

Bi-Weekly—৫। Bengalee. ৬। The Indian Empire.

সাপ্তাহিক। ৭। বঙ্গবাসী। ৮। সঞ্জীবনী। ৯। বসুমতী। ১০। হিতবাদী। ১১। সময়। ১২। আনন্দবাজার-পত্রিকা। ১৩। বঙ্গভূমি। ১৪। প্রসূন। ১৫। মিহির ও সুধাকর। ১৬। হিন্দুস্থান। ১৭। হিন্দুরঞ্জিকা। ১৮। বরিশাল-হিতৈষী। ১৯। বৰ্দ্ধমান-সঞ্জীবনী। ২০। মেদিনী-বান্ধব। ২১। এডুকেশন গেজেট। ২২। সোলতান। ২৩। হাওড়া-হিতৈষী। ২৪। ঢাকাপ্রকাশ। ২৫। বীরভূম হিতৈষী। ২৬। The Indian Nation. ২৭। Reis and Rayyet. ২৮। Unity and Minister. ২৯। The Indian Messenger. ৩০। The Telegraph. ৩১। পরিদর্শক। ৩২। পল্লীবাৰ্ত্তা। ৩৩। স্বরাজ। ৩৪। Motherland. ৩৫। The Punjab Times. ৩৬। World's Recorder.

পাক্ষিক।—৩৭। উদ্বোধন। ৩৮। ধৰ্ম্মতত্ত্ব।

মাসিক। ৩৯।—Journal of the Asiatic Society of Bengal. ৪০। Calcutta University Magazine. ৪১। Bengal Review. ৪২। Journal of the Mahabodhi Society. ৪৩। The Bangabasi Magazine. ৪৪। তত্ত্ববোধিনী-পত্রিকা। ৪৫। ভারতী। ৪৬। জন্মভূমি। ৪৭। বঙ্গদর্শন। ৪৮। নব্যভারত। ৪৯। বাণী। ৫০। আৰ্য্যভূমি। ৫১। আলোচনা। ৫২। ভিষক্‌দর্পণ। ৫৩। বামাবোধিনী-পত্রিকা। ৫৪। ইন্দিরা। ৫৫। সাহিত্য-সংহিতা। ৫৬। সাহিত্য। ৫৭। কৃষক। ৫৮। শ্রীগৌরবিষ্ণুপ্রিয়া-পত্রিকা। ৫৯। বিদ্যোদয়। ৬০। দারোগার দপ্তর। ৬১। সঙ্গীত প্রকাশিকা। ৬২। অঙ্কুর। ৬৩। হিন্দু-পত্রিকা। ৬৪। পূর্ণিমা। ৬৫। আরতি। ৬৬। শিল্প ও সাহিত্য। ৬৭। ইসলাম্‌-প্রচারক। ৬৮। দেবনাগর। ৬৯। পরিচারিকা। ৭০। কল্যাণী। ৭১। বৌদ্ধ-পত্রিকা। ৭২। পন্থা। ৭৩। অৰ্চ্চনা। ৭৪। প্রবাসী। ৭৫। মহিলা। ৭৬। উপাসনা। ৭৭। কমলা। ৭৮। জাহ্নবী। ৭৯। মিত্রগোষ্ঠী-পত্রিকা। ৮০। স্বদেশী। ৮১ সংস্কৃত-চন্দ্রিকা। ৮২। নাগরী-প্রচারিণী পত্রিকা। ৮৩। প্রচার। ৮৪। সাহিত্য-পরিষৎ-পত্রিকা—রঙ্গপুর শাখা।

# উপহার প্রাপ্ত পুস্তক ও উপহারদাতৃগণ।

শ্রীযুক্ত অখিলচন্দ্র পালিত মেঘদূত।

উইলকিন্স প্রেস—রাখী-কঙ্কণ।

শ্রীযুক্ত ঋতেন্দ্রনাথ ঠাকুর হেমজ্যোতি, ৺বলেন্দ্রনাথ ঠাকুরের গ্রন্থাবলী।

মুন্‌শী সেখ আবদুল জব্বর মদিনা শরীফের ইতিহাস, ইস্‌লাম চিত্র।

শ্রীযুক্ত কার্ত্তিক চন্দ্র দাস গুপ্ত আমার দেশ, লিসিদাস।

„ কালিদাস মুখোপাধ্যায়—সুজা।

„ কালীপ্রসন্ন সেন গুপ্ত বঙ্গীয় কবি ( অম্বষ্ঠ খণ্ড )।

„ কৃষ্ণদাস বসাক বেত্তিক।

„ কেদারনাথ দাস গুপ্ত— A Report of the Calcutta Industrial Exhibition.

„ কেদারনাথ মজুমদার—ময়মনসিংহের বিবরণ।

„ ক্ষিতীশ চন্দ্র চক্রবর্ত্তী—চৈতন্য বিকাশ, ক্ষতি কি ?

Army Regulations, India; Vol I pt II.

শ্রীমতী গিরিন্দ্রমোহিনী দাসী সিন্ধুগাথা।

শ্রীযুক্ত জীবেন্দ্রকুমার দত্ত—অঞ্জলি।

„ জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর—এপিক্‌টেটাসের উপদেশ।

„ জ্যোতিশ্চন্দ্র চট্টোপাধ্যায় কলিকাতা গোস্বামিগণের গোরক্ষক।

„ তারকনাথ বিশ্বাস—তারকনাথ গ্রন্থাবলী ( ৫ম, ৬ষ্ঠ ও ৭ম ভাগ )।

„ দক্ষিণারঞ্জন মিত্র মজুমদার—ঠাকুরমার ঝুলি।

„ দেবেন্দ্রচন্দ্র রায়—জ্যোতির্ম্ময়ী, বিন্ধ্যবাসিনী।

„ ধর্ম্মানন্দ মহাভারতী—ধর্ম্মানন্দ গ্রন্থাবলী।

„ পণ্ডিত নকুলেশ্বর বিদ্যাভূষণ—কুমুদানন্দ উপন্যাস।

„ নগেন্দ্রনাথ বসু—কায়স্থ-সম্মিলন বাগেরহাটে পঠিত )।

„ এন্‌, কে, দাস—লক্ষণ ভাষা।

„ পদ্মনাথ ভট্টাচার্য্য বিদ্যাবিনোদ—রসায়ন।

„ প্রসূন সম্পাদক—গীত স্তোত্র।

„ বসন্তকুমার লাহিড়ী সাধু সঙ্গীত।

„ বসন্তরঞ্জন রায়—বেদান্ত দর্শন।

„ বিধুভূষণ বসু—সতী লক্ষ্মী।

„ বিহারীলাল মুখোপাধ্যায়—বিরাম সঙ্গীত or The Lays of Rest.

„ ব্যোমকেশ মুস্তফী—সারস্বত সর্ব্বস্ব, In memoriam—Bankim Chandra.

" মধুসূদন ওঝা—বৈদিক কোষঃ।
" মন্মথমোহন বসু—কৃষক ও শ্রমজীবি, প্রসূনাঞ্জলী।
" মুণীন্দ্র প্রসাদ সর্ব্বাধিকারী—প্রফুল্ল নির্ম্মাল্য।
" রায় যাদবচন্দ্র চক্রবর্ত্তী বাহাদুর—কুলশাস্ত্রদীপিকা।
" রমণীমোহন ঘোষ—মঞ্জরী।
" পণ্ডিত রাজেন্দ্রনাথ বিদ্যাভূষণ—কালিদাস ও ভবভূতি, দত্তক বিধি বিচার।
" রাধাকান্ত রায়—মহেশ বাবুর প্রশ্নের উত্তর।
" রামপ্রাণ গুপ্ত—ব্রতকথা।
" রামেন্দ্রসুন্দর ত্রিবেদী—ব্যাকরণ দর্পণ, কায়স্থ জাতি-তত্ত্ব নির্ণয়, পরমার্থ বিষয়ক গ্রন্থাবলী, হৃদয় উচ্ছ্বাস, রাসরসামৃত, বঙ্গের ব্রাহ্মণ রাজবংশ, অমর, প্রবাদ সংগ্রহ (প্রাচীন) ধনবিজ্ঞান, কালোপাখ্যান, জ্ঞান প্রভা, হিন্দুধর্ম্ম। Sanskrit Word book, Report—National Council of Education, Convocation Address of the Honble Mr. Justice Mukherjea, Malavikagnimitra, On a Complete Investigation of a phenomenon taking place beyond the critical angle, The Partition Agitation explained, Onookool Chandra Mukherjea—a memoir, Proceedings of the Bethune Society 1882-83-84, Paper on the land revenue system of B. India, A Monograph on the gold and silver work in the Bengal Presidency.

| | | |
|---|---|---|
| শ্রীযুক্ত লক্ষ্মণ মজুমদার ... | ... | চট্টগ্রামী ভাষা। |
| " ললিতকুমার বন্দ্যোপাধ্যায় | ... | নীতিকথা। |
| " ললিতমোহন জ্যোতির্ভূষণ | ... | ঢাকার নবাবপুরস্থ লক্ষ্মীনারায়ণ জিউর আরতি গান। |
| " শরচ্চন্দ্র লাহিড়ী | ... | বারেন্দ্র কুলীনদিগের বংশাবলী। |
| " শশিপদ বন্দ্যোপাধ্যায় ... | ... | ইন্দুবালা, Social reform in Bengal. |
| " শ্যামসুন্দর দাস .. | ... | Hindi Scientific Glossary. |
| " শ্রীশচন্দ্র চট্টোপাধ্যায় ... | ... | শিবাচার্য্য ঠাকুর। |
| " সতীশচন্দ্র চট্টোপাধ্যায় ... | ... | বীরপূজা। |
| " সত্যভূষণ বন্দ্যোপাধ্যায় ... | ... | Misunderstood. |
| " সত্যেন্দ্রনাথ দত্ত | ... | হোমশিখা। |
| " সুরেন্দ্রকুমার সর্ব্বাধিকারী | .. | শ্রীমদ্ভগবদ্গীতা (অনুক্রমণিকা) |
| " এস্, সি, সরকার ... | ... | Meghadutam. |
| Madras Government. ... | ... | Descriptive Catalogue of Sanskrit Manuscripts |
| Registrar, Calcutta University | ... | Minutes for 1906, Calendar for 1907a. |
| Home Department, India Govt. | ... | Medicine of Ancient Indi. |

# ১৩১৪ সালের আয়-ব্যয় বিবরণ।

## আয়

| | | |
|---|---|---|
| চাঁদা | | ৪২৫৮৲ |
| প্রবেশিকা | | ১২৭৲ |
| পুস্তক পত্রিকা বিক্রয় | | ৫৬।০ |
| বিবিধ | | ০ |
| এককালীন দান | | ৩৩৫ |
| হাওলাত | | ১০৫৲ |
| গ্রহণ | | |
| আমানত | ১০৫৲ | |
| | | ৪৮৮১।০ |

ঐক্যঃ

| | |
|---|---|
| গত বর্ষের উদ্বৃত্ত | ২৩০৸৵০ |
| বর্ত্তমান বর্ষের আয় | ৪৮৮১।০ |
| | ৫১১২৵০ |
| বর্ত্তমান বর্ষের ব্যয় | ৪৮৬৫।৵১০ |
| উদ্বৃত্ত | ২৪৬॥৶১০ |

এই হিসাব পরিদৃষ্ট হইল ও পরীক্ষায় শুদ্ধ দেখা গেল।

শ্রীগৌরীশঙ্কর দে।
শ্রীললিতচন্দ্র মিত্র।
হিসাব রক্ষকদ্বয়।

১৫ই বৈশাখ ১৩৮৫

শ্রীসারদাচরণ মিত্র
সভাপতি

## ব্যয়

| | | |
|---|---|---|
| বেতন | | ১০৭৬॥৵ |
| এলাউন্স | | ৪১৪।০ |
| কমিশন | | ৪২৴০ |
| বাটী ভাড়া ও ট্যাক্স | | ৪০১।৴০ |
| আলোক | | ৮৭।৵০ |
| বিবিধ ব্যয় | | ১৩৯৶১০ |
| বিবিধ ডাক মাশুল | | ৩৭৩।৴১৫ |
| আসবাব | | ১১৩৸৶১০ |
| দপ্তর সরঞ্জামী | | ৩০।৶১০ |
| পত্রিকা মুদ্রণ | | ১০০২৸৴১০ |
| কাগজ | ৪৮০।০ | |
| মুদ্রণ | ১৮৯॥৴০ | |
| ছবি ও ব্লক প্রস্তুত ও মুদ্রণ | ১৮৭৵১০ | |
| দপ্তরী | ৩৯।৵০ | |
| ডাকমাশুল | ১০৬।০ | |
| | ১০০২৸৴১০ | |
| গ্রন্থাবলী মুদ্রণ | | ৫৩২৸৵১০ |
| বিবিধ মুদ্রণ | | ২৯০॥১০ |
| অতিরিক্ত ব্যয় | | ২৭৸০ |
| পুস্তকালয় | | ৩০৭॥৴১৫ |
| পুস্তক খরিদ | ১২৭৴০ | |
| দপ্তরী | ১৮০।১৫ | |
| | ৩০৭॥৴১৫ | |
| হাওলাত | | ৬৪৸৵০ |
| শোধ | ৫২৲ | |
| দাদন | ১২৸৵০ | |
| | ৬৪৸৵০ | |
| | | ৪৮৬৫।৵১০ |

শ্রীরামকমল সিংহ
হিসাব-রক্ষক।
শ্রীহীরেন্দ্রনাথ দত্ত
ধনরক্ষক।

# ১৩১৫ সালের আনুমানিক আয়-ব্যয়।

| আয় | |
|---|---|
| চাঁদা | ৪২০০৲ |
| প্রবেশিকা | ২০০৲ |
| এককালীন দান | ৩০০৲ |
| পুস্তক বিক্রয় | ৫০৲ |
| | ৪৭৫০৲ |

| ব্যয় | |
|---|---|
| বেতন ও এলাউন্স | ১৫০০৲ |
| বাড়ী ভাড়া ট্যাক্স ও আলোক | ৪৫০. |
| কমিশন | ৫০৲ |
| পত্রিকা মুদ্রণ | ১০০০৲ |
| গ্রন্থাবলী মুদ্রণ | ৫০০৲ |
| বিবিধ মুদ্রণ | ৩০০৲ |
| বিবিধ ডাকমাশুল | ৪০০ |
| বিবিধ ব্যয় | ২০০৲ |
| পুস্তক ক্রয় | ২০০৲ |
| দপ্তরী | ১০০৲ |
| ছাত্র সভ্যদের সভা আহ্বান পারিতোষিক প্রভৃতি | ৫৲ |
| | ৫০৫০৲ |

শ্রীরামেন্দ্রসুন্দর ত্রিবেদী

সম্পাদক।

# পরিষদের দেনা পাওনার বিবরণ।

## পাওনা—

| বিবরণ | | টাকা |
|---|---|---|
| চাঁদা | | ৫০৮৩৲ |
| কলিকাতা | ৩০৬৫॥০ | |
| মফস্বল | ২৮৪৩॥০ | |
| | ৫৯০৯৲ | |
| বাদ— | | |
| সভ্যের মৃত্যু হওয়ায় | ১৩২৲ | |
| রেহাই | ১৬৩৲ | |
| পদত্যাগ করায় | ১৬৯॥০ | |
| নাম তুলিয়া দেওয়ায় | ৪৬১॥০ | |
| | ৯২৬৲ | |
| প্রবেশিকা | | ৫৲ |
| পত্রিকার মূল্য | | ৫৪৲ |
| শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত দঃ গীতায় ঈশ্বরবাদ বিক্রয়ের ভিঃ পিঃ খরচ— | | ৫৲ |
| গৃহনির্ম্মাণ তহবিল | | |
| ১৯০১।১৭ আগষ্ট, পরিষদের সাধারণ তহবিল হইতে | | ৬৲ |
| ১৩১৩ ৯ই মাঘ রাখালচন্দ্র সেনের কমিশন, দঃ ৺মাণিকলাল শীলের টাকা আদায় | | ।৵০ |
| ১৩১৪।২৯শে পৌষ গৃহনির্ম্মাণের টেণ্ডার গ্রহণের বিজ্ঞাপন মুদ্রন | | ৭৸৵০ |
| বেঙ্গলী | ৩৵০ | |
| অমৃতবাজার পত্রিকা | ৪॥০ | |
| | ৭৸৵০ | |
| ১৩১২।৩০ চৈত্র ৺রজনীকান্ত গুপ্ত তহবিলের হাওলাত মধ্যে বাকী | | ১০/১০ |
| শ্রীযুক্ত উমেশচন্দ্র গুপ্ত দঃ সিদ্ধমলমের বিজ্ঞাপন ১০ সংখ্যার, ২৲ হিঃ | | ২০ |
| | | ৫২৪৮/১০ |

## দেনা—

| বিবরণ | | টাকা |
|---|---|---|
| ১৩১০।১ ফাল্গুন, ৺হেমচন্দ্র স্মৃতি তহবিল হইতে গৃহীত হাওলাত | | ১০০৲ |
| ১৩০৯।১৯শে বৈশাখ মহারাজ শ্রীযুক্ত নৃপেন্দ্রনারায়ণ ভূপ বাহাদুরের আজীবন সভ্যরূপে প্রদত্ত চাঁদা যাহা স্থায়ী তহবিল হইতে হাওলাত লওয়া হয় | | ৫০০৲ |
| ১৩১৩. পুস্তক বিক্রয় বাবত গীতায় ঈশ্বরবাদ, গৌরপদ তরঙ্গিণী নব্যরসায়ন ও প্রত্যুপাদিতা বিক্রয় তহবিল হইতে গৃহীত হাওলাত | | ২০৵০ |
| শ্রীযুক্ত মধুসূদন অধিকারী | | ২০৲ |
| অনাদি মঙ্গলের পাণ্ডুলিপি প্রস্তুত করার বাকী | ১৫৲ | |
| গায়ণের প্রাপ্য | ৫৲ | |
| | ২০৲ | |
| গৃহনির্ম্মাণ তহবিল হইতে হাওলাত | | |
| ১৩১৩ সালে, সাতকানিয়ার বার লাইব্রেরী হইতে প্রেরিত চাঁদা | | ৫৲ |
| ১৩১৪।১৪ মাঘ, দপ্তরী বিরাজুদ্দিন পুস্তকালয়ের পুস্তক বাঁধাই বাবত ৭২৲ এক বিল মধ্যে বাকী | | ৪৫৲ |
| আবদুল ওয়াহেদ দপ্তরী ঐ পুস্তক বাঁধাই বাবত ৪৫॥৵০ এক বিল মধ্যে বাকী | | ১০৲ |
| শ্রীযুক্ত রাজবল্লভ মিত্র পুস্তক খরিদ বাবত ৩১।৩।০৮ তাং ২০৲ বিল মধ্যে বাকী | | ১০৲ |
| শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী, একটী আলমারী খরিদ বাবত ২০।৮।১৪ তাং ১৫৲ এক বিল মধ্যে বাকী | | ১০৲ |
| কলিকাতা ইলেক্‌ট্রিক সাপ্লাই কোং ১৯০৮ জানুয়ারী ২৮শে হইতে ১লা এপ্রিল পর্য্যন্ত লাইটের১ বিল বাকী | | ১৫॥০ |
| | | ৭৩৫॥৵০ |

## দেনা

| | |
|---|---|
| জের | ৭৩৫॥৶০ |
| হরিদাস মণ্ডল | |
| র‍্যাক প্রস্তুতের দঃ,২।৫।০৬ তাং | |
| ২৪॥৵১০ এক বিলের বাকী | ৫৲ |
| ২খানি সাইন বোর্ড প্রস্তুতের | |
| ১২।৪।০ তাং ৪৭৭৭নং বিল বাকী | ৩৲ |
| ৩খানি সাইন বোর্ড বাঁধাই বাবত | |
| ২।৮।০৭ তাং ৪৯৮ নং বিল বাকী | ৭৲ |
| বিশ্বকোষ প্রেস | |
| কাগজ খরিদের ২০।১২।০৭ তাং | |
| ৪২নং বিলের ১৭৮৲ মধ্যে বাকী | ৩৲ |
| ঐ প্রেসের ১৩।১।০৮ তাং পর্য্যন্ত | |
| বিবিধ মুদ্রণের ৪।৪।০৮ তাং | |
| ১ বিল বাকী | ১০০৲ |
| ঐ প্রেসের ১৩শ ভাগ ৩য় ও ৪র্থ | |
| সংখ্যা পত্রিকা মুদ্রণের ৪।৪।০৮ | |
| তাং ১০নং ১৭০৲ মধ্যে বাকী | ৯৫৲ |
| ঐ প্রেসের ১৪শ, ১ম, ২য়, ৩য় ও | |
| অতিরিক্ত সংখ্যা পত্রিকা মুদ্রণের | |
| ৪।৪।০৮ তাং ১৭নং বিলের বাকী | ২৭৫৲ |
| ঐ প্রেসের কাগজ খরিদ বাবত | |
| ৮।৪।০৮ তাং ৪১নং বিলের ১৫২৲ | |
| মধ্যে বাকী | ৫২৲ |
| ৺মাইকেল মধুসূদনের স্মৃতি | |
| রক্ষণের জন্য পণ্ডিত শ্রীযুক্ত | |
| শিবনাথ শাস্ত্রী মহাশয়ের প্রেরিত | |
| টাকা আমানত জমা | ৮০৲ |
| রঙ্গপুর শাখা-পরিষৎ হইতে | |
| প্রেরিত চাঁদার টাকা আমানত জমা | ২৫৲ |
| কর্ম্মচারীদের বেতন বাকী | ২৭৲ |
| ১৩১৫ সালের অগ্রিম চাঁদা | |
| আদায় (কলিকাতা ও মফস্বল) | ৯৬॥০ |
| | ১৫০৪৶০ |

শ্রীরামেন্দ্রসুন্দর ত্রিবেদী
সম্পাদক।

শ্রীরামকমল সিংহ
হিসাবরক্ষক।

# গৃহনির্ম্মাণ তহবিলের আয়-ব্যয় বিবরণ।

## আয়

১৯ ১।১৭ আগষ্ট, পরিষদের সাধারণ-তহবিল হইতে হাওলাত — ৬০৲

১৯ ২ ২৭ জানুয়ারী, শ্রীযুক্ত মহেন্দ্রকুমার সাহা চৌধুরী, ( মালঞ্চা রাজসাহী ) — ১০৲

শ্রীযুক্ত যোগেশচন্দ্র অধিকারী ( গোপালনগর, পাবনা ) — ১৲

শ্রীযুক্ত ত্রৈলোক্যনাথ গোস্বামী ( বাজুরভাগ, রাজসাহী ) — ২৲

১৯০২।১৭ মার্চ্চ, শ্রীযুক্ত তারকেশ্বর ভট্টাচার্য্য ( মালদহ ) — ২॥০

১৯০২।১৯ মে, শ্রীযুক্ত কুঞ্জমোহন মৈত্র ( রাজসাহী ) — ১৫৲

১৯০২।৫ জুলাই, শ্রীযুক্ত শ্রীনাথ সেন, ডেপুটী ম্যাজিষ্ট্রেট ( হুগলী ) — ৭৲

শ্রীযুক্ত চন্দ্রভূষণ চক্রবর্ত্তী, ডেপুটী ম্যাজিষ্ট্রেট ( হুগলী ) — ২৲

শ্রীযুক্ত রজনীকান্ত চট্টোপাধ্যায়, মুন্সেফ, — ১৲

১৯০২।২ নভেম্বর শ্রীযুক্ত কেদারনাথ মান ( লালোর পোঃ গোবিন্দপুর ) — ৫৲

১৯০২।২৬ নভেম্বর, ৺রাজা আশুতোষ নাথ রায় ( কাশিমবাজার — ১০০৲

১৯০৩।৩০ এপ্রেল, রাজা শ্রীযুক্ত প্রভাতচন্দ্র বড়ুয়া ( গৌরীপুর ) — ২০০৲

১৯০৩।৪ মে, মহারাজ শ্রীযুক্ত রামচন্দ্র ভঞ্জ দেও বাহাদুর ( ময়ূরভঞ্জ ) — ৫০০৲

১৯০৩।১৪ মে, শ্রীযুক্ত ললিতমোহন মৈত্র ( রাজশাহী ) — ৩০০৲

১৯০৩।২৩ জুন, মহারাজাধিরাজ শ্রীযুক্ত বিজয়চাঁদ মহাতাপ বাহাদুর — ১০০৲

১৯০৩।২৯ জুলাই, শ্রীযুক্ত প্রমথনাথ মল্লিক, ( পাথুরিয়াঘাটা কলিকাতা ) — ১০০৲

১৯০৩।৫ অক্টোবর শ্রীযুক্ত ব্রজমাধব সাহা ( পাঁচপুর, রাজসাহী ) — ৫৲

মোট — ১৫৪৫॥০

## ব্যয়

১৯০১ ১৭ আগষ্ট

ভূমিদান পত্র দলিলের ষ্ট্যাম্প ক্রয় — ৫০৲

১৯০১।৯ সেপ্টেম্বর

ভূমিদান পত্র রেজেষ্টারী করিবার ব্যয় — ৯৲

১৯০২।২০ জুলাই

শ্রীযুক্ত যোগেন্দ্রনাথ ঘোষ ম্যানেজার, কাশিমবাজার রাজ-এষ্টেট কলিকাতা প্রাপ্তভূমি হইতে প্রজা উঠাইবার ক্ষতি-পূরণার্থ দান — ৩০০৲

১৯০৪ ১৯ ডিসেম্বর

শ্রীযুক্ত প্রসাদদাস বড়াল

কোম্পানীর কাগজ নং ০৪২৭৬২ ( ১৯০১—১১ সাল )

৩০০০৲ টাকার এক কেতা

নং ০১৯০৩৬ ( ১৯০০—১১ সাল )

১০০০৲ টাকার এক কেতা

নং ০৩৬১২৭ ( ১৯০০—১১ )

৫০০৲ টাকার এক কেতা

মোট ৪৫০০৲ টাকার ৩ কেতা ক্রয় করিবার জন্য কাগজের মূল্য মধ্যে ডিস্কাউণ্ট বাদে নগদ দেওয়া হয় — ৪৪৮২৶০

৺মাণিকলাল শীল মহাশয়ের নিকট ৫০৲ আদায়করার কমিঃ মাঃ রাখালচন্দ্র সেন — ২॥০

ট্রামভাড়া মাঃ ঐ — ॥৶০

৩৶০

২৮ চৈত্র ১৩১৩, পরিষৎ তহবিলে হাওলাত দেওয়া যায় — ৫৲

১১ সেপ্টেম্বর,১৯০৭। বাড়ীর নক্সার মূল্য বাবত দেওয়া যায় — ৩৫০৲

বাড়ীর টেণ্ডার গ্রহণের বিজ্ঞাপনের মূল্য

বেঙ্গলী — ৩৷৵০

অমৃতবাজার পত্রিকা — ৪॥০

মোট — ৫২০৭৶০

| আয়। | | |
|---|---|---|
| জের | | ১৫৪৫॥০ |
| শ্রীযুক্ত কেদারেশ্বর আচার্য্য (বোয়ালিয়া) | | ৫৲ |
| " নগেন্দ্রনাথ ভট্টাচার্য্য, | ঐ | ১৲ |
| " রাখালচরণ মণ্ডল, | ঐ | ১৫৲ |
| " চন্দ্রনাথ দত্ত, | ঐ | ১৲ |
| " উমেশচন্দ্র মৈত্র, | ঐ | ২৲ |
| " মনোমোহন মজুমদার, (গোবিন্দপুর, রাজশাহী) | | ২৲ |
| " রাজেশ্বর মজুমদার, | ঐ | ২৲ |
| " হরিপ্রসাদ মানী, | ঐ | ১৲ |
| সৌরেন্দ্রমোহন মজুমদার | ঐ | ২৲ |
| " নগেন্দ্রনাথ মজুমদার, | ঐ | ১৲ |
| " মহেশচন্দ্র মানী, | ঐ | ৫৲ |
| ১৯০৪।৯ই ফেব্রুয়ারী, ৺মহারাজ সার্ যতীন্দ্রমোহন ঠাকুর কে, সি, এস্, আই, বাহাদুর, কলিকাতা | | ১০০৲ |
| ১৯০৪।১০ ফেব্রুয়ারী রাজা শ্রীযুক্ত রণজিৎ সিংহ বাহাদুর নশীপুর, (মুর্শিদাবাদ) | | ৩০০৲ |
| ১৯০৪ ২০ ফেব্রুয়ারী ৺ কালীকৃষ্ণ ঠাকুর (পাথুরেঘাটা, কলিকাতা) | | ২০০৲ |
| ১৯০৪।২ মে, শ্রীযুক্ত লক্ষ্মীনারায়ণ দত্ত, (বাগবাজার কলিকাতা) | | ১০০৲ |
| ১৯০৪।২ মে, শ্রীযুক্ত মোহিনীমোহন চৌধুরী (কলিকাপুর, রাজশাহী) | | |
| শ্রীযুক্ত ঠাকুরদাস সাহা (দীঘাপাতিয়া) | | |
| ১৯০৪।১০ জুন, শত্রুরাম সাহা, (গোবিন্দপুর, রাজশাহী) | | ১৲ |
| ১৯০৪।৯ সেপ্টেম্বর শ্রীযুক্ত বিজয়চন্দ্র দত্ত | | ১৲ |
| শ্রীযুক্ত হরিচরণ দত্ত, (দত্তপুকুর) | | ১৲ |
| ১৯০৪।১৫ সেপ্টেম্বর, শ্রীযুক্ত রোহিণীমোহন মজুমদার, (ডাকমণ্ডপ, রাজশাহী | | ১৲ |
| শ্রীযুক্ত ব্রজনাথ সাহা, জামনগর রাজশাহী | | ১৲ |
| শ্রীযুক্ত সুরেন্দ্রনাথ সাহা চৌধুরী, (মালঞ্চী, রাজশাহী) | | ১৲ |
| ১৯০৪ ৯ অক্টোবর, শ্রীযুক্ত অমরেন্দ্রনাথ পাল চৌধুরী (বাঁকুড়া) | | ১৲ |
| | | ৪৯৯২॥০ |

| ব্যয়। | | |
|---|---|---|
| জের | | ৫২০৭৵০ |
| শ্রীযুক্ত করুণাময় গঙ্গোপাধ্যায় কণ্ট্রাক্টারকে দেওয়া যায় | | ৮৬৩৯৵০ |
| ১৪ই ফেব্রুয়ারী | ২০০৲ | |
| ৭ই মার্চ্চ | ১৩১৯৵৬ | |
| ১১ই ঐ | ১৯৬৮॥৵১ | |
| ২৪শে ঐ | ২৩০০৲ | |
| ১০ই এপ্রেল | ১০৫১।৩ | |
| | ৮৬৩৯৵০ | |

কৈঃ

| | |
|---|---|
| আয় | ১৩৮৪৬।০ |
| ব্যয় | ১৩৮৪৬।০ |
| উদ্বৃত্ত নগদ | ০ |

শ্রীহীরেন্দ্রনাথ দত্ত
ধনরক্ষক।

## আয়।

| | | |
|---|---|---|
| জমা জের | | ৪৯৯২৷৷০ |
| শ্রীযুক্ত গগনেন্দ্রনাথ ঠাকুর | | ৫০০৲ |
| রাজা শ্রীযুক্ত নরেন্দ্রলাল খাঁ বাহাদুর | | ২০০৲ |
| ৬ই মাঘ, ১৩১৩ ৺মাণিকলাল শীল | | ৫০৲ |
| ২৮ চৈত্র, ১৩১৩ শ্রীযুক্ত সারদাকান্ত কান্তগির, বার লাইব্রেরী, সাতকানিয়া, চট্টগ্রাম | | ৫৲ |
| ৯ মাঘ, ১৩১৩, হাওলাত—পরিষৎ তহবিল | | ৩৶০ |
| | | ৫৭৫০৷৷৶০ |
| কুমার শ্রীযুক্ত শরৎকুমার রায় এম্, এ, দীঘাপতিয়া | | ১৫৪২৶৪ |
| মিউনিসিপাল ডিবেঞ্চার | ১০০০৲ | |
| প্রিমিয়াম | ২০৲ | |
| সুদ | ৩৯৸০ | |
| | ১০৫৯৸০ | |
| বাদ | ৬৶১০ | |
| ইনকম ট্যাক্স | ১৻৬ | |
| বেঙ্গল ব্যাঙ্কে বিক্রয়ের কমিশন | ৫৶৪ | |
| | ১০৫৩৷৷৴২ | |
| কোম্পানির কাগজ | ৫০০৲ | |
| সুদ | ১১৴৪ | |
| | ৫১১৴৪ | |
| বাদ | ২২৷৶২ | |
| ডিস্কাউণ্ট ৪৻২ হিঃ | ২০৷৷৶০ | |
| ইনকম ট্যাক্স | ৷৭ | |
| বিক্রয়ের কমিশন | ১৷৷৭ | |
| | ২২৷৶২ | |
| | ৪৮৮৷৷৶২ | |
| | ১৫৪২৶৪ | |
| মোট | | ৭২৯২৸৴৪ |

## আয়।

| | |
|---|---|
| জমা জের | ৭২৯২৸৴৪ |
| শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত বেদান্তরত্ন | ৫০০৲ |
| শ্রীযুক্ত রায় যতীন্দ্রনাথ চৌধুরী | ১০০০৲ |
| পরিষদের ক্রীত ০৪২৭৬২, ০০৯০৩৬ এবং ০৩৬১২৭ নং কোম্পানীর কাগজ বিক্রয় খরচা বাদে মায় সুদ | ৪৮৪৬৸৶৮ |
| ১৩১৪।২৯শে পৌষ, হাওলাত, পরিষৎ | ৭৸৶০ |
| হাওলাত শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত | ১৯৮৷৷৶০ |
| মোট আয় | ১৩৮৪৬৷৴০ |

## গ্রন্থ-প্রকাশ তহবিল।

| আয়। | | ব্যয়। | |
|---|---|---|---|
| লালগোলার রাজা শ্রীযুক্ত যোগেন্দ্রনারায়ণ রায় বাহাদুরের নিকট হইতে প্রাপ্ত সাহায্য ১৩১৪, ২৯শে পৌষ | ৩০০৲ | এক হাজার শূন্যপুরাণ প্রকাশের খরচ | |
| | ৩০০৲ | মুদ্রণ ২২ ফর্ম্মা ৪৷৷০ হিঃ | ৯৯৲ |
| | | মলাট মুদ্রণ | ২৷০ |
| কৈঃ | | ২২ রিম কাগজ খরিদ ৪৵ হিঃ | ৯০৸০ |
| বর্ত্তমান বর্ষের আয় | ৩০০৲ | মলাটের কাগজ ৭ দিস্তা | ৭৲ |
| গত বর্ষের উদ্বৃত্ত | ৩৪৩৸৵ | শূন্যপুরাণ মূল পুঁথি নকলের ব্যয় | ৪৲ |
| | ৬৪৩৸৵ | দপ্তরী | ১৭৲ |
| বর্ত্তমান বর্ষের ব্যয় | ৩১০৲ | কাগজাদি আনিবার মুটে ভাড়া | ২৲ |
| উদ্বৃত্ত | ৩৩৩৸৵ * | সম্পাদক ২২ ফর্ম্মা ৪৲ হিঃ | ৮৮৲ |
| | | | ৩১০৲ |

শ্রীরামকমল সিংহ,
হিসাব রক্ষক।

শ্রীনগেন্দ্রনাথ বসু,
গ্রন্থ প্রকাশ সমিতির সম্পাদক।

* উদ্বৃত্ত ৩৩৩৸৵০ মধ্যে গ্রন্থ-প্রকাশ সমিতির সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু মহাশয়ের নিকট ৩৩৸৵০ এবং পরিষৎ-সম্পাদক শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী মহাশয়ের নিকট ৩০০৲ তিনশত টাকা মজুত আছে।

---

## ৺রজনীকান্ত গুপ্ত স্মৃতি-রক্ষণ তহবিল।

| পাওনা। | | দেনা। | |
|---|---|---|---|
| স্বাক্ষরিত চাঁদার হিসাব :— | | | |
| শ্রীযুক্ত অক্ষয়কুমার বড়াল | ২৲ | ১৩১১।৩০শে চৈত্র তারিখে ৺ রজনী কান্ত গুপ্তের তৈলচিত্র প্রতিষ্ঠা কল্পে ব্যয় নির্ব্বাহার্থ পরিষদের সাধারণ তহবিল হইতে হাওলাত লওয়া হয় | ১০৵১০ |
| „ সতীশচন্দ্র পাল চৌধুরী | ১৲ | | |
| „ নগেন্দ্রনাথ বসু | ২৲ | | |
| „ গোবিন্দলাল দত্ত | ২৲ | | |
| মহামহোপাধ্যায় শ্রীযুক্ত হরপ্রসাদ শাস্ত্রী | ৫৲ | | |
| শ্রীযুক্ত কেদার নাথ বসু | ৫ | | |
| „ সুরেশচন্দ্র সমাজপতি | ২৲ | | |
| „ ব্যোমকেশ মুস্তফী | ১৲ | | |
| | ২০৲ | | |

শ্রীরামকমল সিংহ
হিসাব রক্ষক.

# ছাত্র-সভার কার্য্য-বিবরণ।

শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর যখন পরিষদের কার্য্যে সহায়তা করিবার জন্য ছাত্র-সমাজকে আহ্বান করিয়াছিলেন, তাহার পর কতিপয় বৎসর অতিবাহিত হইয়াছে। তিনি যে আশা লইয়া ছাত্রগণের নিকট উপস্থিত হইয়াছিলেন, সে আশা সম্যক্ ফলবতী না হইলেও, পরিষদের ছাত্র-শাখা যে ধীরে ধীরে কার্য্যে অগ্রসর হইতেছেন, তৎসম্বন্ধে সন্দেহ নাই। দেশের সমস্ত জিনিষের উপর লোকের যেরূপ অনুরাগ আসিয়াছে, বঙ্গভাষার বিশেষতঃ দেশের প্রাচীন কাহিনী ও রীতিনীতি, যাহার মধ্যদিয়া বঙ্গভাষার শৈশব অবস্থার একটা আভাস পাওয়া যায়, তাহা জানিবার জন্য তেমনি আগ্রহ সর্ব্বত্র পরিলক্ষিত হইতেছে। এই সকল কাহিনী বা আচার-পদ্ধতির সঙ্কলন করিতে হইলে, ছাত্রদিগের সাহায্য একান্ত আবশ্যক। বঙ্গভাষার দীনতা অপনোদন করিতে হইলে, বিভিন্ন জেলার প্রচলিত গ্রাম্য শব্দগুলিকে উদ্ধার করিতে হইবে। এ বিপুল কার্য্যেও বহুসংখ্যক ছাত্রের সহায়তার প্রয়োজন; সুতরাং পরিষদের ছাত্র-শাখা যাহাতে প্রকৃত কার্য্যক্ষম ও উন্নতিশীল হইতে পারেন, সেরূপ ব্যবস্থা করা পরিষদের কর্তৃপক্ষ ও হিতৈষিগণের একান্ত কর্ত্তব্য বলিয়া মনে হয়। সাহিত্যের সেবা যতই গৌরবজনক হউক না, প্রাচীন সাহিত্যের উদ্ধার, গ্রাম্যকথার সংগ্রহ ইত্যাদি কার্য্য যে সকল শ্রেণীর ছাত্রের বুদ্ধিবৃত্তির অনুকূল নহে, তাহা স্বীকার করিতেই হইবে। এই অপেক্ষাকৃত নীরস বিষয়গুলিকে আমোদপ্রদ করিবার জন্য যে কি উপায় অবলম্বন করা উচিত, তাহা চিন্তা করা আবশ্যক এবং আগামী বর্ষের কার্য্যপ্রণালী যেন এই লক্ষ্য অবলম্বনে পরিচালিত হয়, ইহাই আমার ইচ্ছা। এবার বর্ষারম্ভে ৪১ জন ছাত্র সভ্য ছিলেন। বর্ত্তমান বর্ষে ২১ জন সভ্যশ্রেণিভুক্ত হইয়াছেন। অতএব বর্ষশেষে ছাত্র সভ্যের সংখ্যা ৬২। কলিকাতার ছাত্র-সংখ্যার তুলনায় এ সংখ্যা নিতান্ত অকিঞ্চিৎকর। ইহার মধ্যেও আবার অতি অল্প সংখ্যক ছাত্রই প্রকৃত নিষ্ঠাবান। গড়ে ৮ জন মাত্র ছাত্র সভ্য প্রতি অধিবেশনে উপস্থিত থাকেন। ইহা হইলেও আলোচ্য বর্ষে আমরা কিছু কায করিতে পারিয়াছি বলিয়া আমার বিশ্বাস। ছাত্র সভ্যগণকে নিম্নলিখিত কার্য্যের মধ্যে যে কোনও একটিতে যথাশক্তি পরিশ্রম করিবার জন্য অনুরোধ করা হয় এবং তৎসম্বন্ধে যথাসাধ্য পরামর্শ দেওয়া হইয়া থাকে।

১। পুঁথি সংগ্রহ। ২। বঙ্গদেশের সর্ব্ববিধ তথ্য সংগ্রহ। যথা—

(ক) গ্রাম্য-শব্দ।

(খ) প্রবচন।

(গ) মেলার তথ্য।

(ঘ) ব্রতকথা, ছড়া ইত্যাদি।

(ঙ) ভাষা-তত্ত্বের উপযোগী সামগ্রী।

আলোচ্য বর্ষে ( ৩২ শে শ্রাবণ হইতে ) ছাত্রসভার ৬টি অধিবেশন হইয়াছে। প্রকৃত কর্ম্মনিষ্ঠ সভ্যের সংখ্যা বেশী হইলে অধিবেশনের সংখ্যা বৃদ্ধি করিবার প্রয়োজন হইবে এই সকল অধিবেশনে সাধারণ ও ব্যক্তিগতভাবে ছাত্র সভ্যগণের স্ব স্ব কার্য্যপ্রণালী সম্বন্ধে তাঁহাদিগকে পরামর্শ দেওয়া হইয়া থাকে। সম্পাদক মহাশয় ও অন্যান্য বহুদর্শী সভ্যগণ সময়ে সময়ে ছাত্র সভ্যগণকে উপদেশ ও উৎসাহ দিয়া থাকেন। ছাত্রগণ যে যে কার্য্যের ভার গ্রহণ করেন, মধ্যে মধ্যে তাঁহাদের কার্য্যকলাপ পরিদর্শকের নিকট তাঁহারা উপস্থিত করিয়া থাকেন। এবৎসর ছাত্রশাখার অন্যতম সভ্য শ্রীযুক্ত বিনোদেশ্বর দাস গুপ্ত বি, এ, "বিক্রমপুর অঞ্চলের খেলা" নামক একটি মনোজ্ঞ প্রবন্ধ রচনা করেন। পরিষদের সাধারণ মাসিক অধিবেশনে ঐ প্রবন্ধ পঠিত হইয়াছিল এবং উপস্থিত সভ্যবৃন্দ সকলেই প্রবন্ধটি উপভোগ করিয়াছিলেন। একজন ছাত্রসভ্য কয়েকটি ব্রতকথা সংগ্রহ করিয়াছেন। তাঁহার প্রবন্ধটিও বেশ সুপাঠ্য হইবে আশা করা যায়। আর একজন ছাত্রসভ্য বর্দ্ধমান অঞ্চলের গান, গ্রাম্যকথা, বৃক্ষ-লতাদির নাম ইত্যাদি অনেক জ্ঞাতব্য বিষয় সঙ্কলিত করিয়াছেন। ভরসা করি, এই দুইটি প্রবন্ধ আমরা সত্বরই সর্ব্ব-সমক্ষে উপস্থিত করিতে পারিব।

পরিশেষে আমার বক্তব্য এই যে, পরিষদের কার্য্য ছাত্রবন্ধুগণের যাহাতে সমধিক চিত্তাকর্ষক হয় এবং ছাত্রশাখা যাহাতে প্রকৃত কর্ম্মশীল হইতে পারেন, তাহা পরিষদের কর্ত্তৃপক্ষগণের বিশেষ ভাবে চিন্তনীয়। আমাদের যে সকল সাহিত্যসেবী সভ্য সাহিত্য সংক্রান্ত বিশেষ বিশেষ কার্য্যে ব্যাপৃত আছেন, ঐ সকল কার্য্যে সহকারী স্বরূপে দুই বা ততোধিক ছাত্রসভ্যগণকে যদি গ্রহণ করেন, তাহা হইলে ছাত্রগণের অনুরাগ ও কার্য্যপ্রণালীতে জ্ঞান বর্দ্ধিত হয় সন্দেহ নাই। মধ্যে মধ্যে কথোপকথন-সমিতি ( Conversazione ) ইত্যাদিতেও বিশেষ ফল দর্শিতে পারে। এই সকল কথোপকথনসমিতি উপলক্ষে আমরা বিশিষ্ট সাহিত্যসেবিগণকে নিমন্ত্রণ করিতে পারি—তাঁহাদের উপদেশে ও দৃষ্টান্তে ছাত্র সভ্যগণের সাহিত্যানুরাগ বর্দ্ধিত হইবে।

৩রা বৈশাখ,<br>১৩১৫<br>কলিকাতা

শ্রীখগেন্দ্রনাথ মিত্র<br>ছাত্র-পরিদর্শক, বঙ্গীয়-সাহিত্য-পরিষদ

# ১। রঙ্গপুর শাখা পরিষদের কার্য্য-বিবরণ।

আলোচ্য বর্ষের শেষে এই শাখা-পরিষদের সভ্য সংখ্যা ১৬৯ জন ছিল ; তন্মধ্যে ৬ জন বিশিষ্ট সভ্য ৭ জন বিশেষ সভ্য ৭৪ জন প্রথম শ্রেণীর সভ্য, ৮১ জন দ্বিতীয় শ্রেণীর সভ্য ও ১ জন ছাত্র সভ্য ছিলেন। এই বর্ষে প্রথম শ্রেণীর সভ্য ৺মহেশচন্দ্র সরকার মহাশয়ের পরলোক গমনে শাখা পরিষৎ অত্যন্ত দুঃখিত।

রাজকীয় বিধি অনুসারে রঙ্গপুর সভাধিবেশন করার অধিকার হইতে কিছুকালের জন্য বঞ্চিত থাকায় আলোচ্য বর্ষের ১৯শে শ্রাবণ শাখা-পরিষদের দ্বিতীয় সাংবৎসরিক অধিবেশন হয়। ৮ই ভাদ্র হইতে আলোচ্য বর্ষের বর্ষ গণনা আরম্ভ হয়। এই বর্ষে, শাখা-পরিষদের মোট ৮টী মাসিক অধিবেশন হইয়াছিল। এই অধিবেশনগুলিতে নিম্নলিখিত প্রবন্ধগুলি পঠিত হইয়াছিল :

১ম। (ক) মেয়েলী সাহিত্য—শ্রীব্রজসুন্দর সান্যাল সরস্বতী, এম্. আর এ, এস্।

(খ) মহিলাব্রত—শ্রীগিরীন্দ্রমোহন মৈত্রেয়। এই অধিবেশনে শ্রীযুক্ত মৃত্যুঞ্জয় রায়চৌধুরী মহাশয়ের সংগৃহীত 'আহম' রাজগণের পাঁচটী রৌপ্য মুদ্রা প্রদর্শিত হয়।

২য়। (ক) সর্ব্বনাম তত্ত্ব—শ্রীঅম্বিকাচরণ ভট্টাচার্য্য শাস্ত্রী।

(খ) নাটোরের প্রাচীন কবি—শ্রীহরগোপাল দাস কুণ্ডু।

এই অধিবেশনে শ্রীযুক্ত মৃত্যুঞ্জয় রায়চৌধুরী মহাশয় কর্ত্তৃক সংগৃহীত একটী স্বর্ণ মুদ্রা প্রদর্শিত হয়।

৩য়। এই অধিবেশনে কোনও প্রবন্ধ পঠিত হয় নাই।

৪র্থ। রঙ্গপুরের মহাম্মদীয় তীর্থ ও ইস্মাইল গাজীর বিবরণ — শ্রীসুরেন্দ্রচন্দ্র রায়চৌধুরী।

৫ম। বঙ্গে ব্রাহ্মণ আগমন (প্রথমার্দ্ধ) — শ্রীকালীকান্ত বিশ্বাস।

এই অধিবেশনে শ্রীজগদীশনাথ মুখোপাধ্যায় মহাশয়ের সংগৃহীত রঙ্গপুর সহরের নিকটবর্ত্তী তামফাট মস্জীদের শিলালিপির আদর্শ প্রদর্শিত হয়।

৬ষ্ঠ। বঙ্গে ব্রাহ্মণ আগমন (শেষার্দ্ধ) — শ্রীকালীকান্ত বিশ্বাস।

৭ম। কথা ও ছিক্কা শ্রীপঞ্চানন সরকার এম্, এ, বি, এল্।

৮ম। নিমগাছির তাম্রশাসন (লক্ষ্মণ সেন দেব প্রদত্ত) — শ্রীকালীকান্ত বিশ্বাস

গত ১১ই আষাঢ় শাখা পরিষদের তৃতীয় সাংবৎসরিক অধিবেশন হইয়াছিল। এই অধিবেশনে সভার কর্ম্মচারী ও কার্য্য-নির্ব্বাহক সমিতির সভ্যগণ নির্ব্বাচিত হন। আগামী

বৎসরের জন্য শ্রীযুক্ত রাজা মহিমারঞ্জন রায়চৌধুরী সভাপতি ও শ্রীযুক্ত সুরেন্দ্রচন্দ্র রায় চৌধুরী এম্, আর, এ, এস্ সম্পাদক নিযুক্ত হন।

শ্রীযুক্ত প্রভাতকুমার মুখোপাধ্যায় ও শ্রীযুক্ত পঞ্চানন সরকার এম্. এ, বি, এল্, মহাশয়দ্বয়ের সম্পাদকতায় চণ্ডিকাবিজয় কাব্যের মুদ্রণ-কার্য্য আরম্ভ হইয়াছে শীঘ্রই পুস্তক প্রকাশিত হইবে বলিয়া আশা করা যাইতে পারে। শ্রীযুক্ত পঞ্চানন সরকার মহাশয় উত্তর বঙ্গের দ্বিজ শ্রীনাথ রচিত মহাভারতের এক খানি প্রতিলিপি শাখা পরিষদের পক্ষ হইতে প্রস্তুত করিতেছেন। শ্রীযুক্ত পূর্ণচন্দ্র রায়চৌধুরী মহাশয় স্বীয় পিতৃদেবের স্মরণার্থ যে "কাশীচন্দ্র" বৃত্তি দান করিতেছেন, তাহা তিন বৎসর হইল শাখা সভার নিকট গচ্ছিত আছে। আগামী বৎসরে টাকা সংগৃহীত হইলে একখানি গ্রন্থ প্রকাশিত হইবে বলিয়া স্থির হইয়াছে। কাকিনা রাজের স্বীকৃত পুরস্কার লাভের জন্য লিখিত কেবল একটী মাত্র প্রবন্ধ শাখা পরিষদের হস্তগত হইয়াছে। এই প্রবন্ধ এখনও পরীক্ষিত হয় নাই

আলোচ্য বর্ষে সাধারণ তহবিলে মোট আয় ৫৭১/১৫ ও মোট ব্যয় ৬৫৫৷৷৶০ এবং বিশেষ তহবিলে মোট আয় ২৩১৸৶০ ও মোট ব্যয় ২৩১৸৶০।

শাখা পরিষদের পুস্তকাগারে অন্যান্য পুস্তকের মধ্যে এ পর্য্যন্ত হস্তলিখিত দুই শত খানি পুঁথি সংগৃহীত হইয়াছে।

শাখা-সভার মুখপত্র রঙ্গপুর শাখা-সাহিত্য-পরিষৎ-পত্রিকা দ্বিতীয় বর্ষের তৃতীয় সংখ্যা পর্য্যন্ত বাহির হইয়াছে এই পত্রিকা অত্যল্প কাল মধ্যেই সাহিত্যিকগণের নিকট যেরূপ সমাদর লাভ করিয়াছে, তাহা শাখা পরিষদের পক্ষে অত্যন্ত গৌরবজনক। আগামী বর্ষ হইতে চিত্র প্রভৃতি দ্বারা উত্তর বঙ্গের জ্ঞাতব্য বিষয়গুলি যাহাতে সাধারণকে জ্ঞাত করান যাইতে পারে সে বিষয়ে চেষ্টা করা হইবে।

হিন্দু রঞ্জিকা, রঙ্গপুর দিক্‌প্রকাশ, বঙ্গদর্শন, জাহ্নবী ও সাহিত্য সংহিতার সম্পাদকগণ বিনা মূল্যে তাঁহাদের পত্রিকা শাখা পরিষৎকে দিয়া আসিতেছেন। এই জন্য শাখা পরিষৎ তাঁহাদিগের নিকট আন্তরিক কৃতজ্ঞতা প্রকাশ করিতেছেন। এতদ্ব্যতিরেকে শ্রীযুক্ত অন্নদাপ্রসাদ সেন, শ্রীযুক্ত প্রমথনাথ মুন্সি, শ্রীযুক্ত যোগেন্দ্রনারায়ণ রায়চৌধুরী, শ্রীযুক্ত শরচ্চন্দ্র সিংহরায়, রায় শ্রীযুক্ত কালিকাদাস দত্ত বাহাদুর ও কুমার শ্রীযুক্ত শরৎকুমার রায় এম্, এ, মহাশয় নানা কারণে শাখাপরিষদের কৃতজ্ঞতা ভাজন হইয়াছেন।

# ২। ভাগলপুর শাখা সভার

## তৃতীয় সাংবৎসরিক সংক্ষিপ্ত কার্য্যবিবরণ।

আলোচ্য বর্ষের শেষে শাখা পরিষদের সভা-সংখ্যা পঞ্চাশজন ছিল। তন্মধ্যে ৩ জন বিশিষ্ট এবং ৫ জন বিশেষ সভ্য। এই বর্ষে দ্বিতীয় সাংবৎসরিক অধিবেশন ও পাঁচটী মাসিক অধিবেশন হইয়াছিল।

দ্বিতীয় সাংবৎসরিক অধিবেশনে শ্রীযুক্ত হরেন্দ্রলাল রায় মহাশয় সভাপতি নির্ব্বাচিত হন প্রথম সাংবৎসরিক কার্য্যবিবরণ পঠিত হইলে অল্পবয়স্ক বালকগণ কর্ত্তৃক শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুরের "গান্ধারীর আবেদন" নামক নাট্য অভিনীত হইয়া পরে সভাপতি মহাশয় আবৃত্তি এবং অভিনয়ে পারদর্শী বালকগণকে পুরস্কার বিতরণ করেন। তৎপরে ১৩১৪ সালের জন্য কর্ম্মচারিগণ নিযুক্ত হন। শ্রীযুক্ত হরেন্দ্রলাল রায় এই শাখার সভাপতি ও শ্রীযুক্ত মণীন্দ্রনাথ গঙ্গোপাধ্যায় সম্পাদক নির্ব্বাচিত হন।

মাসিক অধিবেশনগুলিতে নিম্নলিখিত প্রবন্ধগুলি নিম্নলিখিত সভ্যগণকর্ত্তৃক পঠিত হইয়াছিল ;—

১। কাব্যে ইতিহাস—শ্রীসুরেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়।

( এই অধিবেশনে ৺কালীপ্রসন্ন কাব্যবিশারদ মহাশয়ের মৃত্যুতে শোক প্রকাশ করা হয়। )

২। আনন্দমঠ—শ্রীমন্মথনাথ বন্দ্যোপাধ্যায় বি, এল্,।

৩। মঠাশ্রিত সন্ন্যাসী সম্প্রদায়—শ্রীনরেশচন্দ্র সিংহ এম্, এ, বি, এল্।

৪ কবি ব্রাউনিং—শ্রীপ্রমথলাল সেন।

৫। ভীষ্ম চরিত্র—শ্রীপ্রভাচরণ বন্দ্যোপাধ্যায় এম্, এ, বি, এল্

এই বৎসর কার্ত্তিক মাসে বহরমপুরের সাহিত্য সম্মিলনীতে শ্রীযুক্ত অক্ষয়কুমার চট্টোপাধ্যায়, শ্রীযুক্ত মন্মথনাথ বন্দ্যোপাধ্যায় ও শ্রীযুক্ত মণীন্দ্রনাথ গঙ্গোপাধ্যায় মহাশয়গণ শাখা পরিষদের প্রতিনিধিস্বরূপ উপস্থিত ছিলেন। কাশিমবাজারের মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্র-চন্দ্র নন্দী মহোদয়ের অতিথিসৎকার ও সৌজন্যে, স্থানীয় ভদ্র মহোদয়গণ এবং স্বেচ্ছাসেবক-গণের আন্তরিক যত্নে সর্ব্বস্থানের প্রতিনিধিগণ মুগ্ধ হইয়াছিলেন। সম্মিলন হইতে ফিরিয়া আসার পর মহারাজ বাহাদুরের পুত্রবধূর অকাল মৃত্যুতে শোক প্রকাশ ও সহানুভূতি-সূচক সংবাদ তারযোগে মহারাজের নিকট প্রেরিত হয়।

আলোচ্য বর্ষে শাখাপরিষদের মোট আয় ৫১৵, মোট ব্যয় ৪৯৴০। এই বর্ষের শেষে পুস্তকাগারে মোট ৪০৫ খানি পুস্তক ছিল। আলোচ্য বর্ষে শ্রীযুক্ত হরিশচন্দ্র বসু মহাশয় কতকগুলি বাঙ্গালা ও সংস্কৃত পুঁথি শাখা পরিষদে উপহার দিয়াছেন। এই পুঁথিগুলির পাঠোদ্ধারের চেষ্টা হইতেছে, চেষ্টা সফল না হইলে পুস্তকগুলি মূল পরিষদে প্রেরিত হইবে

ভাগলপুর ইনষ্টিটিউটের সুযোগ্য সম্পাদক শ্রীযুক্ত অবিনাশচন্দ্র বসু, শ্রীযুক্ত তারকনাথ ঘোষ, শ্রীযুক্ত চারুচন্দ্র বসু ও শ্রীযুক্ত হরিশ্চন্দ্র বসু মহোদয়গণ নানা প্রকারে শাখা পরিষৎকে সাহায্য করিয়াছেন, তজ্জন্য শাখাপরিষৎ তাঁহাদিগকে আন্তরিক ধন্যবাদ জানাইতেছেন। অল্প মূল্যে উদ্বোধন দেওয়ার জন্য উদ্বোধন পরিচালকগণ শাখা পরিষদের ধন্যবাদার্হ।

সম্প্রতি স্থানীয় কলেজের কর্তৃপক্ষগণ বঙ্গভাষা অধ্যাপনার জন্য শাখা পরিষদের সাহায্য গ্রহণ করিবেন বলিয়া পরামর্শ করিতেছেন। শাখা পরিষৎ এ বিষয়ে যথাসাধ্য সাহায্য করিতে প্রস্তুত আছেন।

---

# ৩। রাজশাহী শাখার

## দ্বিতীয় বার্ষিক সংক্ষিপ্ত কার্য্য-বিবরণী।

আলোচ্য বর্ষে এই শাখা পরিষদের সভ্য সংখ্যা ৫০ জন ছিল। এ পর্য্যন্ত শাখা পরিষদের কোনও স্থায়ী সভাপতি মনোনীত হয়েন নাই। আলোচ্য বর্ষে শ্রীযুক্ত শশধর রায় এম্, এ, বি, এল্, সম্পাদক ছিলেন। এই বর্ষে শাখা-পরিষদের দুইটী সাধারণ এবং দুইটী বিশেষ অধিবেশন হইয়াছে। প্রথম সাধারণ অধিবেশনে রঙ্গপুর শাখা সভার বাৎসরিক অধিবেশনে উপস্থিত হইবার জন্য ৯ জন প্রতিনিধি নির্ব্বাচিত হন। দ্বিতীয় অধিবেশনে শ্রীযুক্ত শশধর রায় "ভাব ও কর্ম্ম" নামক প্রবন্ধ পাঠ করেন। ছাত্রদের অনুরোধে এই প্রবন্ধ পরবর্ত্তী সপ্তাহে দ্বিতীয়বার পঠিত হয়। শাখা পরিষদের বিশেষ অধিবেশনে, বহরমপুরের সাহিত্য-সম্মিলনের জন্য শ্রীযুক্ত শশধর রায়, শ্রীযুক্ত অক্ষয়কুমার মৈত্রেয়, শ্রীযুক্ত ব্রজসুন্দর সান্যাল ও রায় শ্রীযুক্ত কৃষ্ণচন্দ্র সান্ন্যাল বাহাদুর ও ৺গিরিশচন্দ্র লাহিড়ী প্রতিনিধি নির্ব্বাচিত হন।

শ্রীযুক্ত শশধর রায় মহাশয় রাজশাহীবাসীর মুখপাত্রস্বরূপ রাজশাহীতে আগামী বর্ষে সম্মিলন আহ্বান করিবার প্রস্তাব উত্থাপন করেন এবং সর্ব্বসম্মতি ক্রমে এই প্রস্তাব গৃহীত হয়। দ্বিতীয় বার্ষিক সম্মিলনের সময় নির্ণয় ও অনুষ্ঠান প্রণালী আলোচনা জন্য শাখা পরিষদের দ্বিতীয় বিশেষ অধিবেশন আহূত হইয়াছিল।

রাজসাহী সাধারণ পুস্তকালয়ের সম্পাদক মহাশয় নানা উপায়ে শাখা পরিষৎকে সাহায্য করিয়া শাখাপরিষদের আন্তরিক কৃতজ্ঞতা ভাজন হইয়াছেন।

---

## ৪। ময়মনসিংহ শাখা-পরিষদের

### প্রথম বার্ষিক সংক্ষিপ্ত কার্য্যবিবরণ।

গত ১৩১৪ সালের জ্যৈষ্ঠ মাস হইতে ময়মনসিংহের সাহিত্য-সম্মিলন, "বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ—ময়মনসিংহ শাখা" এই নাম গ্রহণ করিয়াছেন। বঙ্গীয়-সাহিত্য-পরিষদের শাখা-পরিষৎ রূপে পরিগণিত হওয়ার পর, আলোচ্য বর্ষে এই সভার দুইটী মাসিক অধিবেশন হয়। এই মাসিক অধিবেশন দুইটীতে নিম্নলিখিত—সভ্যগণ কর্ত্তৃক নিম্নলিখিত প্রবন্ধগুলি পঠিত হইয়াছিল ;—

১। 'র'এর উড়িষ্যা যাত্রা —শ্রীমনোমোহন সেন।

২। কবি গঙ্গারামের মহারাষ্ট্র পুরাণ —শ্রীকেদারনাথ মজুমদার।

( সাহিত্য-পরিষৎ-পত্রিকায় প্রকাশিত প্রবন্ধের প্রতিবাদ )

পণ্ডিত শ্রীযুক্ত দীনবন্ধু কাব্যতীর্থ শাখা-পরিষদের পক্ষ হইতে প্রাচীন হস্তলিখিত পুঁথির অনুসন্ধান করিতেছেন। শ্রীযুক্ত ললিতকৃষ্ণ ঘোষ, শাখা পরিষদের প্রতিনিধি স্বরূপ বহরমপুরের সাহিত্য-সম্মিলনে উপস্থিত ছিলেন। শাখা-পরিষদের সভাপতি শ্রীযুক্ত কামিনীকুমার সেন মহাশয় বর্ষ মধ্যে সভাপতির পদ পরিত্যাগ করেন, তৎপর বর্ষের বাকী সময়ের জন্য অন্য কোন সভাপতি নির্ব্বাচিত হন নাই। "আরতি" পত্রিকার পরিচালকগণ ও 'ইষ্টবেঙ্গল সোপ-ফ্যাক্টরীর' কর্ত্তৃপক্ষগণ নানা উপায়ে শাখা-পরিষদের উপকার করিয়া শাখা-পরিষদের কৃতজ্ঞতা ভাজন হইয়াছেন। আলোচ্য বর্ষে শাখা-পরিষদের সভ্য সংখ্যা ত্রিশজন। শ্রীযুক্ত কেদারনাথ মজুমদার এম্, আর, এ, এস্, এই শাখা সভার সম্পাদক।

## বঙ্গীয়-সাহিত্য-সম্মিলন।

### স্থান—কাশীমবাজার রাজবাড়ী, জেলা মুর্শিদাবাদ।

### ১৩১৪।

**১৭ই কার্ত্তিক রবিবার ও ১৮ই কার্ত্তিক সোমবার, দ্বিপ্রহর হইতে অপরাহ্ণ ৫ ঘটিকা**

### (১) কার্য্যপ্রণালী।

১। মঙ্গলাচরণ গীত।

২। অভ্যর্থনা-সমিতির সভাপতি মহাশয় কর্ত্তৃক সমবেত সাহিত্যানুরাগিগণকে অভ্যর্থনা।

৩। অভ্যর্থনা সঙ্গীত।

৪। সভাপতি নির্ব্বাচন।

প্রস্তাবক :—শ্রীযুক্ত মহারাজ মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর

সমর্থক :—শ্রীযুক্ত চন্দ্রশেখর মুখোপাধ্যায় ( বহরমপুর )।

সভাপতি :—শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর।

৫। সভাপতি মহাশয় কর্ত্তৃক সভার উদ্বোধন ও তাঁহার বক্তব্য।

৬। বঙ্গীয়-সাহিত্য-পরিষদের সম্পাদক শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী এম, এ, কর্ত্তৃক বঙ্গীয় সাহিত্য সম্মিলনের উদ্দেশ্য সম্বন্ধে প্রবন্ধ পাঠ।

৭। শ্রীযুক্ত ইন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় কর্ত্তৃক 'ভাষা সংস্কার' বিষয়ক প্রবন্ধ পাঠ।

৮। সভাপতি মহাশয় কর্ত্তৃক আলোচ্য বিষয়গুলির বিজ্ঞাপন।

## প্রস্তাব।

১। বাঙ্গলা দেশের বিভিন্ন স্থান হইতে অনুসন্ধান দ্বারা বাঙ্গালার পুরাতত্ত্বের ও ইতিহাসের উপকরণ সংগ্রহ করা হউক।

প্রস্তাবক :—শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু ( কলিকাতা )।

সমর্থক :—শ্রীযুক্ত যজ্ঞেশ্বর বন্দ্যোপাধ্যায় ঐ।

২। বাঙ্গালার বিভিন্ন স্থান হইতে অনুসন্ধান করিয়া প্রাচীন বাঙ্গালা সাহিত্যের উদ্ধার, রক্ষণ ও প্রচার উদ্দেশে মুদ্রিত এবং অমুদ্রিত প্রাচীন গ্রন্থ ও লৌকিক সাহিত্য সংগ্রহ করা হউক।

প্রস্তাবক :—শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু ( কলিকাতা )

সমর্থক :—শ্রীযুক্ত হরগোপাল দাস কুণ্ডু. ( রঙ্গপুর )।

শ্রীযুক্ত দুর্গাদাস লাহিড়ী ( কলিকাতা )।

৩। বাঙ্গালা ভাষার উৎপত্তি ও গঠনপ্রণালী নিরূপণের জন্য ভিন্ন ভিন্ন স্থানের চলিত ভাষার শব্দ ও তাহার প্রয়োগ-রীতি সংগ্রহ করা হউক এবং তাহার সাহায্যে বাঙ্গালা ভাষার ব্যাকরণ ও অভিধান সঙ্কলিত হউক।

প্রস্তাবক :—শ্রীযুক্ত অমূল্যচরণ ঘোষ বিদ্যাভূষণ ( কলিকাতা )

সমর্থক :—শ্রীযুক্ত শরচ্চন্দ্র শাস্ত্রী (কলিকাতা)। শ্রীযুক্ত লালমোহন বিদ্যানিধি, ও

" ললিতকুমার বন্দ্যোপাধ্যায়, এম্ এ, ( কলিকাতা )।

৪। বাঙ্গালার ভৌগোলিকতত্ত্ব সংগ্রহের ব্যবস্থা হউক।

প্রস্তাবক :—শ্রীযুক্ত মন্মথমোহন বসু বি, এ, ( কলিকাতা )।

সমর্থক :—শ্রীযুক্ত মোহিনীমোহন রায় এম্ এ ( বহরমপুর )।

৫। দর্শন, বিজ্ঞান, ইতিহাস প্রভৃতি বিষয়ে বঙ্গভাষায় বহুবিধ সদ্‌গ্রন্থের সঙ্কলন করা হউক।

প্রস্তাবক :—শ্রীযুক্ত রায় সতীন্দ্রনাথ চৌধুরী এম্ এ ; বিএল্ ( ২৪ পরগণা )।

সমর্থক :—শ্রীযুক্ত পণ্ডিত প্রসন্নচন্দ্র বিদ্যারত্ন

" হরিমোহন মৈত্র ( নদীয়া )।

ও " শ্রীমুন্সী রসন আলি ( কলিকাতা )।

৬। বাঙ্গালায় একটী "সারস্বত ভবন" সংস্থাপিত হউক। এই সারস্বত-ভবনে নিম্নোক্তরূপ দ্রব্যজাত সংগৃহীত হউক এবং পুরাবৃত্ত ও বিজ্ঞানাদি শাস্ত্রের মাসিক উপদেশ প্রদত্ত হউক।

(ক) প্রাচীন হস্তলিখিত বাঙ্গালা পুঁথী।

(খ) প্রাচীন মুদ্রিত ও এক্ষণে দুষ্প্রাপ্য পুস্তক।

(গ) বাঙ্গালা দেশে আবিষ্কৃত তাম্র-শাসন, খোদিতলিপি, মুদ্রা প্রভৃতি।

(ঘ) জয়দেব, চণ্ডীদাস, কৃত্তিবাসাদি প্রাচীন কবিগণের স্মৃতিচিহ্নাদি।

(ঙ) আধুনিক সাহিত্যিক—রামমোহন রায়, বিদ্যাসাগর, বঙ্কিমচন্দ্র, মাইকেল মধুসূদন দত্ত,হেমচন্দ্র প্রভৃতির প্রস্তর-মূর্ত্তি,চিত্র,এবং তাঁহাদের হস্তাক্ষর ও ব্যবহৃত দ্রব্যাদি।

(চ) বঙ্গের সাধারণ খ্যাতনামা ব্যক্তিগণের ঐরূপ স্মৃতিচিহ্ন।

(ছ) বাঙ্গালার প্রাচীন শিল্পবিদ্যা, স্থপতিবিদ্যা, চিত্রবিদ্যা, সঙ্গীতবিদ্যার যন্ত্রাদি প্রভৃতির নমুনা। প্রাচীন ধ্বংসাবশেষ, প্রাচীন দুর্গ, অট্টালিকা, দেব মন্দিরাদির চিত্র। প্রাচীন কালের ব্যবহৃত বস্ত্র, অলঙ্কার, তৈজস, অস্ত্রশস্ত্রাদির নমুনা।

(জ) অঙ্কশাস্ত্র, জ্যোতিষ, ( ফলিত ও গণিত ), বিজ্ঞান, ভূতত্ত্ব, দর্শন, সাহিত্য, প্রাণীবৃত্তান্ত, শরীরতত্ত্ব, উদ্ভিদ্, যন্ত্রতত্ত্ব ইত্যাদি বিষয়ের প্রয়োজনীয় দ্রব্য।

(ঞ) পূর্ব্বোক্ত বিদ্যানিচয়ের রীতিমত ভাবে বাঙ্গালা ভাষায় উপদেশ।

(ট) গ্রন্থালয়ের পুস্তক সংগ্রহ।

(ঠ) এই সারস্বত-ভবন প্রতিষ্ঠার জন্য নিম্নলিখিত মহোদয়গণের প্রতি ভার অর্পণ করা হউক।

মহারাজা শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর, রাজা শ্রীযুক্ত যোগেন্দ্রনারায়ণ রায় বাহাদুর, শ্রীযুক্ত বৈকুণ্ঠনাথ সেন, শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী ও শ্রীযুক্ত মণিমোহন সেন।

প্রস্তাবক :—শ্রীযুক্ত অক্ষয়কুমার মৈত্রেয়, এম্ এ ; বি এল, রাজসাহী।

সমর্থক :—শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী, কলিকাতা।

" পঞ্চানন বন্দ্যোপাধ্যায় বি, এ, ঐ

" সত্যচরণ শাস্ত্রী ঐ

৭। বাঙ্গালা দেশের ভিন্ন ভিন্ন জেলায় সাহিত্যালোচনার জন্য যে সকল সভাসমিতি আছে, পূর্ব্বোক্ত মন্তব্যগুলি কার্য্যে পরিণত করিবার জন্য তাঁহাদিগকে অনুরোধ করা হউক।

প্রস্তাবক :—শ্রীযুক্ত বসন্তকুমার বসু, ... ( নদীয়া, )
সমর্থক :—শ্রীযুক্ত অন্নদাচরণ বেদান্তশাস্ত্রী ... ( বহরমপুর, )
„ হৃষিকেশ শাস্ত্রী ... ( কলিকাতা, )

৮। প্রতি বর্ষে বাঙ্গালার ভিন্ন ভিন্ন জেলায় 'বঙ্গীয়-সাহিত্য-সম্মিলন' আহ্বান ও তাহার ব্যবস্থাদি করিবার জন্য একটি মণ্ডলী প্রতিষ্ঠিত হউক। এই মণ্ডলীস্থাপনের জন্য নিম্নলিখিত ব্যক্তিবর্গের প্রতি ভার অর্পিত হউক।

মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর, রাজা শ্রীযুক্ত যোগেন্দ্রনারায়ণ রায় বাহাদুর, রায় শ্রীযুক্ত সেতাবচাঁদ নাহার বাহাদুর, রায় শ্রীযুক্ত মণিলাল নাহার, শ্রীযুক্ত বিজয়চাঁদ দুধোরিয়া রায় শ্রীযুক্ত বুধসিংহ দুধোরিয়া বাহাদুর, শ্রীযুক্ত ধনপৎ সিংহ, শ্রীযুক্ত গণপৎ সিংহ, খান বাহাদুর ফজ্‌লে রব্বি দেওয়ান সাহেব, শ্রীযুক্ত পূর্ণচন্দ্র মজুমদার, শ্রীযুক্ত সুরেন্দ্রনাথ সিংহ, শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী, কুমার শ্রীযুক্ত পূর্ণেন্দুনারায়ণ রায়, শ্রীযুক্ত সরোজকৃষ্ণ ঘোষ মৌলিক, শ্রীযুক্ত শরচ্চন্দ্র মৌলিক এবং শ্রীযুক্ত পূর্ণানন্দ ঘোষ রায়।

প্রস্তাবক :—শ্রীযুক্ত বৈকুণ্ঠনাথ সেন বি, এল্, বহরমপুর।
সমর্থক :— „ গিরিশচন্দ্র লাহিড়ী রাজসাহী।
„ আনন্দচন্দ্র রায় ফরিদপুর।

৯। আগামী বৎসর রাজসাহী জেলায় বঙ্গীয়-সাহিত্য-সম্মিলনের অধিবেশন হউক।

প্রস্তাবক :—শ্রীযুক্ত শশধর রায় এম্, এ, বি, এল্, রাজসাহী
সমর্থক :— „ অক্ষয়কুমার মৈত্রেয় এম্, এ, বি, এল্, ঐ
„ গিরিশচন্দ্র লাহিড়ী ঐ
রায় „ কৃষ্ণচন্দ্র সান্ন্যাল বাহাদুর ঐ

১০। সাহিত্য-সংসারে সুপরিচিত ও লব্ধপ্রতিষ্ঠ পণ্ডিত কালীপ্রসন্ন কাব্যবিশারদ, দামোদর মুখোপাধ্যায় ও ব্রহ্মবান্ধব উপাধ্যায়ের অকাল মৃত্যুতে বঙ্গীয় সাহিত্য-সম্মিলন আন্তরিক ক্ষোভ ও দুঃখ প্রকাশ করিতেছেন।

প্রস্তাবক—শ্রীযুক্ত রায় যতীন্দ্রনাথ চৌধুরী এম এ, বি এল ( ২৪ পরগণা )।
সমর্থক—সমগ্র সভা।

১১। সভাপতিকে ধন্যবাদ।

প্রস্তাবক :—শ্রীযুক্ত বৈকুণ্ঠনাথ সেন বি, এল্, বহরমপুর।
সমর্থক :— „ মলিনীরঞ্জন পণ্ডিত ( কলিকাতা )

১২। অভ্যর্থনা সমিতির সভাপতি ও সভ্যদিগকে ধন্যবাদ।

শ্রীযুক্ত অক্ষয়কুমার মৈত্রেয়, এম্ এ, বি এল্।

১৩। সভাপতির উত্তর।

১৪। প্রবন্ধ পাঠ। সঙ্গীতের পর সভা ভঙ্গ।

## ( ২ ) অভ্যর্থনা সমিতির সভাপতি

### মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুরের

### বক্তৃতা।

শুভাগত মহোদয়গণ,

আনন্দপরিপ্লুত চিত্তে ও কৃতজ্ঞতাপূর্ণ হৃদয়ে আজি আমি প্রাদেশিক সাহিত্য-সম্মিলনের প্রথম অধিবেশনে অভ্যর্থনা সমিতির সভাপতিরূপে মুর্শিদাবাদবাসিগণের পক্ষ হইতে এবং আমার গৃহে সাহিত্য-সম্মিলনের অধিবেশন হইল বলিয়া আমার পক্ষ হইতে আপনাদিগকে আন্তরিক প্রীতি ও শ্রদ্ধার সহিত অভ্যর্থনা করিতেছি। মাতৃভাষার ও সাহিত্যের সেবা উপলক্ষে বঙ্গের ভিন্ন ভিন্ন স্থানের সুধীগণের এই শুভাগমনে মুর্শিদাবাদ ধন্য হইল, আমার গৃহ পবিত্র হইল, আমি কৃতার্থ হইলাম। মুর্শিদাবাদবাসী আমাদিগের যে আজি কি গৌরব ও আনন্দের দিন, তাহা বাক্যের দ্বারা প্রকাশ করা আমার পক্ষে সুকঠিন। মাতৃসেবায় কাহার না আনন্দ হয়? এই ভাবে এই সেবার প্রথম অনুষ্ঠান মুর্শিদাবাদে হওয়ায় আমরা মুর্শিদাবাদবাসী যে বিশেষরূপে আনন্দোচ্ছ্বাসে উল্লসিত, একথা বলা বাহুল্য। শুভাগত ও সমবেত মহাপ্রাণ সাহিত্যসেবী ও সাহিত্যানুরাগী মহোদয়গণ নিজের মনদিয়া আমাদিগের চিত্তভাবের পরিচয় গ্রহণ করেন ইহাই আমার বিনীত প্রার্থনা।

এই হেমন্তকালের দূর ভ্রমণের অনেক ক্লেশ নিশ্চয়ই আপনাদিগের অনেককে ভোগ করিতে হইয়াছে এবং এই স্থানে অবস্থান কালেও অনেক অসুবিধা ভোগ করিতে হইবে। আন্তরিক যত্নের ত্রুটি না থাকিলেও কার্য্যের ত্রুটি অনেক সময়ে হয়। আমাদিগের কত যে ত্রুটি হইবে, তাহা এখন হইতে অনুমেয় নহে। আমাদিগের সকল ত্রুটি আপনারা নিজ গুণে মার্জ্জনা করিবেন। আজি এখানে বঙ্গদেশের বিভিন্ন নগরের, বিভিন্ন গ্রামের বিবুধ মণ্ডলের সম্মিলন। আজি সাহিত্যসেবী ও সাহিত্যানুরাগিগণ ভিন্ন ভিন্ন স্থান হইতে এখানে সমবেত হইয়াছেন। আপনারা এখানে বৃথা উৎসব করিতে আসেন নাই, একটি মহাব্রত গ্রহণে আসিয়াছেন। বাঙ্গলা ভাষা ও বাঙ্গলা সাহিত্যের পুষ্টি ও উন্নতি সাধন-জন্য একত্র সমবেত হইয়াছেন। মানুষের জীবনে ইহা অপেক্ষা উচ্চতর লক্ষ্য বোধ হয় আর কিছু হইতে পারে না। যাহাতে দেশের হিত, জাতির হিত, সমাজের হিত, তাহার মত পুণ্য কর্ম্ম আর কি আছে? আজিকার সাহিত্য-সম্মিলনের যে আয়োজন, প্রকৃত পক্ষে তাহা ত মাতার জন্য মন্দির প্রতিষ্ঠার আয়োজন। যদি আমরা মন্দির সুপ্রতিষ্ঠিত করিতে পারি, যদি মাতার নিত্যসেবা ও বার্ষিক উৎসবের ব্যবস্থা করিতে পারি, তাহা হইলে শুধু আজি বলিয়া নহে, অনন্তকাল, অনন্ত যুগ ধরিয়া অসংখ্য ভক্ত মাতৃপদে অঞ্জলি দিবার জন্য, যাহার যাহা আছে, সাধ্যানুসারে সে তাহাই লইয়া, এই মহাপবিত্র মন্দির দ্বারে উপনীত হইবে। এই মন্দির বুঝি বারাণসীর বিশ্বেশ্বরের মন্দির অপেক্ষা মহনীয় ও পবিত্র! এত

বড় পুণ্যানুষ্ঠানে অসুবিধা ও ক্লেশ অপরিহার্য্য। তীর্থদর্শনে অনেক অসুবিধা ও ক্লেশ আছে, কিন্তু কোন্ তীর্থযাত্রী, কোন্ ভক্ত সেই অসুবিধা ও ক্লেশকে মনে স্থান দেয়? আপনারা লক্ষ্যের দিকে দৃষ্টি রাখিয়া, অনুষ্ঠানের মাহাত্ম্য স্মরণ করিয়া, ভরসা করি, সকল অসুবিধা, সকল ক্লেশ উপেক্ষা করিবেন। আমাদিগের অনিচ্ছাকৃত সকল ত্রুটি উদার ও প্রফুল্ল চিত্তে মার্জ্জনা করিবেন।

বাঙ্গলাদেশের স্থানে স্থানে সাহিত্য-পরিষদের শাখা স্থাপন ও প্রতি বৎসর ভিন্ন ভিন্ন জেলায় পরিষদের বাৎসরিক মিলনোৎসব অনুষ্ঠানের প্রস্তাব আমাদিগের ভক্তিভাজন শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর কর্তৃক উত্থাপিত হইয়াছিল। তাঁহার সেই ইচ্ছার সার্থকতার জন্য দুই বার দুই স্থানে অনুষ্ঠানের উদ্যোগও হইয়াছিল, কিন্তু শ্রীভগবানের অবাঙ্মনো-গোচরীয় কারণে সে চেষ্টা সাফল্য লাভ করে নাই। শাস্ত্রে বলে—'শ্রেয়াংসি বহুবিঘ্নানি'। মাতৃভাষার জন্য আমাদিগের এই অনুষ্ঠান যাহাতে স্থায়ী ও সফল হয়, তজ্জন্য, আসুন, মঙ্গলময় ভগবানকে সাক্ষী করিয়া আমরা সকলে প্রতিজ্ঞাবদ্ধ হই। সুখে দুঃখে বিপদে সম্পদে সুদিনে দুর্দ্দিনে সকল অবস্থাতেই আমরা আমাদিগের বাঙ্গলা ভাষা ও সাহিত্যের উন্নতি ও গৌরবের জন্য আত্মোৎসৃষ্ট হইয়া থাকিব। যদি অন্তর দিয়া সেবা করি, তাহা হইলে আমরা সাফল্য লাভ করিবই করিব।

বাঙ্গালীর সকল কার্য্যই হুজুগে পরিণত হইতে দেখা যায় এবং হুজুগ বলিয়াই এদেশে কোন একটী মহৎ কার্য্যের অনুষ্ঠান হয় না। কয়েক বৎসর হইল এদেশে মনে একটা নূতন আবেগ আসিয়াছে। সেই আবেগটা হুজুগে পরিণত হয় নাই বলিয়া বাঙ্গালী যেন একটী নূতন জীবন লাভ করিয়াছে এবং তাহা হইতে বাঙ্গালী আপনাকে ভাল বাসিতে শিখিতেছে এবং সেই কারণে বাঙ্গলা ভাষার উন্নতির ইচ্ছা অল্প অল্প করিয়া বাঙ্গালীর প্রাণে আসিতেছে। এই জন্যই বাঙ্গলা ভাষার ক্রমশঃ উন্নতি দেখা যাইতেছে। পরিবর্ত্তনশীল জগতে একটীর স্থানে আর একটী আসিয়া থাকে এবং একটীর বিনাশে অন্যটীর অভ্যুদয় নৈসর্গিক ধর্ম্ম। বহুকাল হইতে আমাদিগের বঙ্গভাষারও সেই প্রাকৃতিক নিয়মানুসারে আকারের পার্থক্য বঙ্গভাষার উৎপত্তিকাল হইতে চলিয়া আসিতেছে। এখন কুম্ভকারের চাক ঘুরিতেছে,—বঙ্গভাষা সেই চাকে। এই ঘূর্ণায়মান অবস্থায় সাময়িক অনুষ্ঠানাদির দ্বারা কুম্ভকাররূপী উদ্যমশীল ও ভক্ত সাহিত্যসেবীদিগের যত্ন ও নিষ্ঠা অধিকতররূপে সঞ্জীবিত করিতে পারিলে ভাষা সম্পূর্ণাকার ধারণ করিতে পারে।

নিজের কাজ নিজে না করিলে কখন সফলতা লাভ হয় না। জাগতিক এই নীতির অনুসরণ করা আমাদিগের অবশ্য কর্ত্তব্য। আমরা নিজের কাজ নিজে করিতে শিক্ষা করি নাই বলিয়া সকল কার্য্যেই আমাদিগের নানা বাধা বিঘ্ন উপস্থিত হইয়াছে, হইতেছে এবং চিরদিনই হইবে। বর্ত্তমান সময়ে আমাদিগের একটী দোষ আমরা দেখিতে পাইতেছি। আমরা সকল কার্য্যেই উপদেশক হই, সকলকেই আমরা পরামর্শ দিই, কিন্তু

কেহই ঐ কার্য্য নিজে অনুষ্ঠান করি না, কাহাকেও করিতে সাহায্য করি না কিম্বা করিতেও প্রস্তুত হই না। কোন একটী সৎকার্য্যের অনুষ্ঠান হইলে অনুষ্ঠাতাকে কোনরূপে উৎসাহ দান করি না, ত্রুটী হইলে আমরা তাঁহার নিন্দা প্রচার করি। কোন দৈব প্রতিবন্ধকে ঐ সদনুষ্ঠানে বাধা ঘটিলে আস্ফালন করিয়া থাকি। আমাদিগের দেশের এই অবস্থা দূর না হইলে অতি ক্ষুদ্র কার্য্যকেও আমরা সম্পূর্ণ অবয়ববিশিষ্ট করিতে পারিব না। এইজন্য আমার প্রার্থনা, আমাদিগের পূর্ব্বোক্ত দোষগুলি পরিহার করিয়া নিজের ইচ্ছা ও চেষ্টাকে জাগ্রত করিয়া সমবেত চেষ্টায় মাতৃভাষাকে উজ্জ্বল করিতে চেষ্টা করিব।

আমাদিগের অদ্যকার এই অনুষ্ঠানের নাম আমরা "সাহিত্য সম্মিলন" দিয়াছি। সংস্কৃত ভাষায় সাহিত্য বলিলে যাহা বুঝায়, আজ কাল বাঙ্গলা ভাষায় সাহিত্য বলিলে তদপেক্ষা অনেক অধিক বুঝায়। সংস্কৃত ভাষায় সাহিত্য বলিতে কাব্যাদি বা অলঙ্কার-শাস্ত্র বুঝায়। যাহা কিছুরই সহিত ব্যবহার হয়,সংস্কৃত ভাষায় তাহাই সাহিত্য। আমরা কিন্তু বাঙ্গলা ভাষায় ইংরাজী "লিটারেচার" (Literature) শব্দের হিসাবে সাহিত্য শব্দ ব্যবহার করিয়া থাকি।

বিদেশীয়েরা এবং ভারতবর্ষের অন্যান্য প্রদেশের লোকেরা বলিয়া থাকেন যে, বাঙ্গলা ভাষা ও সাহিত্য অল্পকালের মধ্যে বিশেষ উন্নত হইয়াছে, কিন্তু যেরূপ পুষ্টি, যেরূপ উন্নতি হইলে আমাদের পক্ষে বাস্তবিকই স্পর্দ্ধার কথা হয়, তাহা হইতে আমরা এখনও বহুদূরে রহিয়াছি। সাহিত্যের অনেক পথে, অনেক বিভাগে, আমাদিগকে আরও বহুদূর অগ্রসর হইতে হইবে, তবে "আমাদের সাহিত্য" বলিয়া আমাদের স্পর্দ্ধা করিবার অধিকার হইলেও হইতে পারে। আমাদের ভাষা ও সাহিত্যের অনেক দীনতা আছে; তাহা আমাদিগকে পূর্ণ করিয়া লইতে হইবে। আমাদের সাহিত্যকে পূর্ণ করিবার প্রতিকূল অনেকগুলি প্রতিবন্ধক বিদ্যমান আছে। তাহার মধ্যে কতকগুলি বিঘ্ন পারিপার্শ্বিক অবস্থাঘটিত; আর কতকগুলি আমাদের আভ্যন্তরিক প্রকৃতিজনিত। যাহা পারিপার্শ্বিক অবস্থার উপর নির্ভর করে, তাহা অতিক্রম করিবার সাধ্য আপাততঃ আমাদের নাই। যে সকল আভ্যন্তরিক বাধা আছে, তাহা ত আমরা অন্তরের সহিত ইচ্ছা করিলেই অতিক্রম করিতে পারি। আমাদের আলস্য, ঔদাসীন্য, জড়তা ও বৃথা স্পর্দ্ধা ঝাড়িয়া ফেলিয়া, উৎসাহ, উদ্যম, আন্তরিকতা ও যতটুকু মনুষ্যত্ব আমাদের আছে, তাহা লইয়া মাতৃসেবার জন্য মাতার মন্দিরদ্বারে উপস্থিত হইলে সম্ভবতঃ আমরা কৃতকার্য্য হইতে পারিব। আমাদের সাহিত্যিকগণ এখন যাহা করিয়া থাকেন তাহা প্রায় উদাসীনরূপে। তাঁহাদিগকে ব্রতধারী করিতে হইবে। এই মহৎ ভার সাহিত্য-পরিষদের গ্রহণ করা উচিত এবং ভরসা করা যাউক যে তাঁহারাই গ্রহণ করিবেন।

আমাদের ভাষা ও সাহিত্যের অনেক অভাব আছে। অনেক কথা বলিবার সময় আমরা নিজের ভাষায় কথা খুঁজিয়া পাই না; অনেক ভাব ব্যক্ত করিবার উপযোগী শব্দ বাঙ্গলা ভাষায় নাই। এরূপ স্থলে পরাশ্রয় ব্যতীত আর আমাদের গত্যন্তর নাই। যাঁহারা

মনে করেন যে, অন্য ভাষা হইতে শব্দ গ্রহণ করিলে মর্য্যাদার হানি হয়,তাঁহাদের ত ইহাও মনে করা উচিত যে, আমরা ত অনেক ভাষা হইতে শব্দ গ্রহণ করিয়াছি। পৃথিবী নিয়ত পরিবর্ত্তনশীল, বিজ্ঞান অনুদিন উন্নত হইতেছে ও হইবে; যাঁহারা বিজ্ঞানের অনুশীলন ও উন্নতি করিতেছেন, তাঁহাদের ভাষা হইতে কতকগুলি শব্দ আমাদিগকে গ্রহণ করিতে হইবেই। ভাষার পুষ্টির জন্য ইহা আবশ্যক। ইহাতে আমাদের লজ্জার কারণ কিছু নাই। যাহা নিজের জোরে লইতে পারি তাহা ভিক্ষা নহে। অন্য ভাষা হইতে যাহা কিছু লইব, তাহা নিজের অধিকার বলিয়া লইব—ভিক্ষাস্বরূপ নহে। সকল ভাষাই ত ইহা করিয়াছে। এরূপ ঋণ গ্রহণে কোন লজ্জা নাই; এরূপ না করিলে কোন ভাষারই পুষ্টি হয় না। সকল ভাষাই এইরূপে পরিপুষ্ট হইয়াছে। আর যে ইংরেজি ভাষা হইতে আমরা এখন শব্দ গ্রহণ করিতেছি, সেই ইংরেজি ভাষাও আমাদের শব্দ গ্রহণ করিয়া পরিপুষ্ট হইতেছে।

আর এক কথা। বিদেশীয় সাহিত্যে এমন সকল উপাদেয় গ্রন্থ আছে, যাহার অনুবাদ আমাদের ভাষায় হওয়া উচিত। আপনাকে বড় করিতে হইলে গ্রহণ করিবার শক্তি থাকা আবশ্যক। আমরা কবে কি ছিলাম, সে অহঙ্কার করিয়া বসিয়া থাকিলে চলিবে না। পরের কাছে গ্রহণ করিতে পারিলে যে লাভ আছে, তাহার প্রমাণ আধুনিক জাপানী। জ্ঞান যেখানে পাইবে, সেই খান হইতেই গ্রহণ করিবে; আমাদের শাস্ত্রেরও সেই নির্দ্দেশ আছে। অতএব বিদেশীয় সাহিত্যের উচ্চ অঙ্গের গ্রন্থ সকলের আমাদের ভাষায় অনুবাদ হওয়া প্রয়োজনীয়। বিদেশীয় উচ্চ সাহিত্যের অনুবাদ হইবার কোন ব্যবস্থা আমাদের দেশে নাই। ভরসা করা যাউক যে, সাহিত্য-পরিষদ এই ভার গ্রহণ করিবেন।

আমাদের ভাষা ও সাহিত্যের উন্নতির জন্য আমাদের সকলকেই সর্ব্বান্তঃকরণে সাধনা করিতে হইবে। সিদ্ধি সাধকের, সৌখিনের নহে। কথাটা বলিতে একটু কুণ্ঠিত হইতে হইতেছে, কিন্তু আমাদের অধিকাংশ সাহিত্যসেবী সৌখিন মাত্র। সাধকের সংখ্যা অতি অল্পই দেখিতে পাওয়া যায়। ইহা আমাদের দুর্ভাগ্য। কিন্তু সৌভাগ্য আনয়ন করাও ত আমাদের নিজের হস্তেই রহিয়াছে। ইংরেজি ভাষায় একটা প্রবচন প্রচলিত আছে যে, নিজের কার্য্য যে নিজে করিতে চেষ্টা করে, ভগবান্ তাহার সহায় হইয়া থাকেন। ইহা সত্য কথা। আমরা যখন নিজের কার্য্য নিজের হাতে লইবার চেষ্টা করিতেছি, তখন ভগবান্ যে আমাদের সহায় হইবেন, ইহা নিশ্চয়। বৎসরে একবার আমরা সম্মিলিত হইয়া যে আমাদের উচ্চ লক্ষ্য আয়ত্ত করিতে পারিব, এরূপ মনে করা যায় না। এরূপ গুরুতর কার্য্যের ভার প্রধানতঃ সাহিত্য-পরিষদকে গ্রহণ করিতে হইবে এবং সাধারণভাবে আমাদের সকলকেই গ্রহণ করিতে হইবে এবং যে উপায় অবলম্বন করিলে সেই উদ্দেশ্য সাধিত হইবে, তাহা আমাদিগের এই সম্মিলনে আলোচিত হইয়া স্থির করা হউক। আমাদের এই উদ্যম যাহাতে সফলতা লাভ করে তৎপক্ষে আপনারা সকলেই যত্নশীল হউন, অভ্যর্থনা সমিতির সভাপতিরূপে ইহাই আমার বিনীত নিবেদন।

এক্ষণে, সম্মিলনের সভাপতি নির্ব্বাচিত করিয়া আপনারা কার্য্যারম্ভ করুন।